প্রথম প্রকাশ
মহাজন্মাষ্টমী
৪ঠা ভাদ্র ১৩৪৯

প্রকাশক : আবদুল আজীজ আল্‌-আমান এম. এ
হরফ প্রকাশনী
এ-১২৬ কলেজ স্ট্রীট মার্কেট। কলকাতা-১২

মুদ্রক :
( ১ পৃষ্ঠা হতে ২০০ পৃষ্ঠা পর্যন্ত )
শ্রীভূমি মুদ্রণিকা। ৭৭, লেনিন সরণী। কলকাতা-১৩
অবশিষ্ট অংশের মুদ্রক : শ্রীভোলানাথ হাজরা
রূপবাণী প্রেস। ৩১, বিপ্লবী পুলিন দাস স্ট্রীট। কলকাতা-৯

প্রচ্ছদ এবং ত্রিবর্ণ কবি-প্রতিকৃতি : রবীন দত্ত

পরিবেশক : বই ঘর
এ-১২৭ কলেজ স্ট্রীট মার্কেট। কলকাতা-১২

# সূচীপত্র

# ভূমিকা

বঙ্কিমচন্দ্র মধুসূদনের প্রতি শ্রদ্ধা জানাতে গিয়ে বলেছিলেন, 'যে দেশে একজন সুকবি জন্মে, সে দেশের সৌভাগ্য। যে দেশে সুকবি যশঃপ্রাপ্ত হয়, সে দেশের আরও সৌভাগ্য।' বাংলার সৌভাগ্য যে, মধুসূদনের ন্যায় সুকবি এ-দেশে জন্মগ্রহণ করেছিলেন। তিনি যশের আকাঙ্ক্ষিত অমৃত পান করে বাংলা সাহিত্যে অমরত্ব লাভ করেছেন।' কিন্তু জীবিতকালে তাঁকে এক উত্তাল, দ্বন্দ্বমুখর জীবনের তীব্র হলাহল গলাধঃকরণ করতে হয়েছিল। এক অস্থির বেগ, অসন্তুষ্ট আকাঙ্ক্ষা এবং অনিশ্চিত অভিযান সেই জীবনকে কিরূপ আলোড়িত করে তুলেছিল তা' আলোচনা করা যেতে পারে।

উনিশ শতকের মধ্যভাগে পাশ্চাত্ত্য শিক্ষার প্রভাবে বাঙালীর জাতীয় চিত্ত সম্পূর্ণরূপে পরিবর্তিত হয়ে গেল। যুক্তিহীন আচার-আচরণের দাসত্ব, ধর্মীয় সংস্কারের মূঢ়তা এবং সংকীর্ণ ও পরাধীন জীবনবোধ আমাদের জাতীয় জীবনকে আলোবাতাসহীন কারাগারে যেন আবদ্ধ করে রেখেছিল। পাশ্চাত্ত্য শিক্ষা ও ভাবচেতনা সেই কারাগার থেকে বন্দী জাতীয় জীবনকে মুক্ত দিল অবারিত আলোর সীমাহীন জগতে। ইংরেজী শিক্ষা জ্ঞানাঞ্জন শলাকার স্পর্শে আমাদের দৃষ্টি উন্মীলিত করে দিল, স্বচ্ছন্দ বুদ্ধি ও স্বাধীন বিচারবোধ জাগিয়ে তুলল, দৈবনির্ভরশীল জড়তা এবং কর্মবিমুখ তামসিকতার উপরে আঘাত হেনে পরিপূর্ণ আত্মবিশ্বাসে এবং অদম্য কর্মোদ্দীপনায় জাগ্রত বাঙালী-সত্তাকে মাতিয়ে তুলল। এ কথা সত্য যে, তখন ইংরেজী শিক্ষা মুষ্টিমেয় নগরবাসী মধ্যবিত্ত সম্প্রদায়ের যুবক শ্রেণীর মধ্যে সীমাবদ্ধ ছিল, কিন্তু যুবক শ্রেণীর এক একজন প্রমিথিউসের ন্যায় অগ্নি বহন করে এনেছিলেন, সেই অগ্নি তাঁরা ছড়িয়ে দিলেন সকল সমাজের বুকে।

ইংরেজী শিক্ষিত এই ব্যক্তিদের দ্বারা যে নবযুগের সৃষ্টি হ'ল সেই যুগ অস্থিরতা, উত্তেজনা ও মত্ততার যুগ—তা' উল্কার তীব্র আলোকচ্ছটায় ভাস্বর, তা' নির্দেশ করল ভাঙনের রক্তরাঙা পথের দিকে, আর মেতে উঠল প্রলয়-দেবতার সর্বব্যাপী জয়গানে। তখনো আসেনি ধ্রুব কল্যাণের শান্ত ইঙ্গিত, সমন্বয়ের সুনিশ্চিত আশ্বাস, উদ্‌ভ্রান্ত দৃষ্টির স্বীয় কক্ষপথে প্রত্যাবর্তন। পিঞ্জরাবদ্ধ প্রাণী হঠাৎ মুক্তি পেলে সে শুধু মুক্তির উল্লাসে কিছুক্ষণ ধরে অকারণ ছুটোছুটি করতে থাকে। সেই অকারণ ছুটোছুটির মত্ততাই মুক্তির মদে মাতাল বাঙালী যুবকদের মধ্যে দেখা গিয়েছিল। তখন তারা মনে করেছিল সভ্যতা বলতে একমাত্র বোঝায় পাশ্চাত্ত্য সভ্যতাকে এবং পাশ্চাত্ত্য জাতির লোকেরাই শুধুমাত্র সভ্য। সেজন্য শিক্ষিত বাঙালী যুবকেরা সেই সব সভ্য পাশ্চাত্ত্য দেশবাসীদের সব দিক দিয়ে অনুকরণ করাই একমাত্র জীবনের ব্রত বলে গ্রহণ করেছিল। পোশাক-পরিচ্ছদ, আচার-ব্যবহার, আমোদ-প্রমোদ সব বিষয়েই তারা এদেশে আগত ইংরেজদের অন্ধ অনুকরণ করতে শুরু করল। ইংরেজদের খাদ্য আমাদেব পক্ষে নিষিদ্ধ হলেও তা' পরম উপাদেয়, ইংরেজদের পানীয় মদ খাওয়ার অর্থ এক এক ধাপ সভ্যতার উন্নত স্তরে আরোহণ এবং নিজের ভাষা ভুলে ইংরেজী ভাষার চর্চার ফলেই ইংরেজ সমাজে ঘনিষ্ঠ হওয়া সম্ভব। এই ধরনের বিকৃত সব ধারণা তখন ইংরেজী শিক্ষিত ইয়ং বেঙ্গলদের মনে বদ্ধমূল হয়েছিল। ইংরেজদের ধর্ম খৃষ্টান ধর্মে দীক্ষিত হলে ইংরেজদের অন্তরঙ্গ হওয়া যায়, হয়তো অনেকে মধুসূদনের মত মনে করতেন এতে বিলাত যাবারও সুবিধা হয়—সেই আশায় অনেকে খৃষ্টান হতেন—প্রকৃত খৃষ্টান ধর্মের আধ্যাত্মিক আবেগ তাঁদের মধ্যে কতখানি ছিল তা সন্দেহের বিষয়।

শুধমাত্র জীবনধারণের বাহ্য প্রণালীতে নয়, জীবন ও জগৎ সম্পর্কে মৌল দৃষ্টিভঙ্গি ও ভাবাদর্শের মধ্যেও পাশ্চাত্ত্য শিক্ষাবাহিত চিন্তা ও তত্ত্বময়তা অনেকখানি প্রভাব বিস্তার করেছিল। ডারউইন, হাক্সলী, স্পেন্সার প্রভৃতি বস্তুবিজ্ঞানীদের বৈজ্ঞানিক আবিষ্কার ও প্রতিপাদিত তত্ত্ব সৃষ্টিরহস্যের মূলে কোনো অদৃশ্য সর্বশক্তিমান ঈশ্বরের অস্তিত্ব সম্পর্কে অবিশ্বাস প্রকাশ করল। শক্তির ক্রিয়া-প্রতিক্রিয়া, কার্য-কারণ সূত্র এবং অনিবার্য বিবর্তন-শীলতার মধ্যে সমগ্র সৃষ্টিরহস্য যে বিধৃত রয়েছে তা এই সব বৈজ্ঞানিক প্রমাণ করলেন। এ'দের বৈপ্লবিক চিন্তাধারা দৈবশক্তির অদৃশ্য নিয়ন্ত্রণ এবং অলৌকিক রহস্য সম্পর্কে মানুষের মনে যেমন বিদ্রোহ জাগাল, তেমনি প্রত্যক্ষ জগৎ এবং পার্শ্ববর্তী জীবন সম্পর্কে আগ্রহ ও অনুরাগ বৃদ্ধি করল। ঈশ্বরের অলৌকিক শক্তি সম্পর্কে সংশয় ও অবিশ্বাস জাগিয়ে তুলতে তৎকালীন দর্শনও বিশেষ প্রভাব বিস্তার করেছিল। রুসো ও ভলটেয়ারের দর্শন ভগবান ও ধর্মীয় অনু-শাসন সম্পর্কে প্রতিবাদ জানাল। কোমতের দর্শন ভগবানের অস্তিত্ব সম্পর্কে অনাস্থা জ্ঞাপন করে মানবদেবতার পূজা প্রবর্তন করল। এই সব তত্ত্ব ও মতবাদ মধ্যযুগীয় ধর্মবিশ্বাস, মায়াবাদ ও দৈবনির্ভরতা নবজাগ্রত বাঙালী চিত্ত থেকে দূরীভূত করল এবং ইহজগতের প্রতি প্রবল আকর্ষণ এবং মানুষের প্রতি অপরিমেয় বিশ্বাস ও শ্রদ্ধা স্থাপন করল। মধ্যযুগীয় দৃষ্টিতে মানুষ হয় ঈশ্বর-আশ্রিত আর না হয় শয়তান-কবলিত ছিল। ঈশ্বর ও শয়তানের প্রভাব থেকে মুক্ত করে মানুষকে তার নিজস্বরূপে দেখা—এটাই হল উনিশ শতকের মানবিকতার অন্যতম প্রধান লক্ষ্য।[১] মানুষ সম্পর্কে নবজাত কৌতূহল ও শ্রদ্ধার ফলে তার দোষত্রুটি, অন্যায় অপরাধগুলিও উদার ও সহনশীল দৃষ্টি দিয়ে দেখা আরম্ভ হ'ল। মানুষের মিশ্রিত চারিত্ররূপ, তার দ্বন্দ্বজটিল জীবনের রহস্যময়তা, তার প্রাণের কেন্দ্রে সুরাসুরের দ্বৈতলীলা—এসব উনিশ শতকের মানবিক দৃষ্টির সম্মুখে উদ্‌ঘাটিত হ'ল। পুরাণে, শাস্ত্রে যাকে অন্যায়-কারী ও অপরাধীরূপে ঘৃণা করা হয়েছে তার মধ্যে অনাবিষ্কৃত সংগুণ আবিষ্কার করা এবং চির-সম্মানিত চরিত্রকে আধুনিক বিচারবোধের তীক্ষ্ণ আলোকে বিতর্কিত ও অভিযুক্ত ব্যক্তিরূপে প্রতীয়মান করা—এগুলিই হ'ল নবযুগের দৃষ্টিভঙ্গির বৈশিষ্ট্য।

পাশ্চাত্ত্য ভাবধারার অভিঘাতে পাশ্চাত্ত্যের অনুকরণপ্রিয়তার সঙ্গে সঙ্গে এক সর্বাঙ্গীণ মুক্তিচেতনায় উনিশ শতকের বাঙালী মানস উদ্বুদ্ধ হয়ে উঠল। এ-মুক্তিচেতনা ব্যক্তিগত, শ্রেণীগত ও দেশগত সমস্ত ক্ষেত্রে প্রবল শক্তিরূপে আত্মপ্রকাশ করল। ব্যক্তিস্বাতন্ত্র্যবোধ ও আত্মমর্যাদাবোধ, নারী-পুরুষ ও উচ্চনীচ শ্রেণীর সাম্যবোধ প্রভৃতির সঙ্গে দেশের স্বাধীনতা-আকাঙ্ক্ষার মধ্যে এই মুক্তিচেতনা পরিস্ফুট হয়েছিল। মুক্তিচেতনার সঙ্গে অনিবার্যভাবে যুক্ত হয়েছিল দুর্জয় পৌরুষ এবং দুর্ধর্ষ শক্তিমত্তা। সন্ত্রস্ত জীবনের যে শঙ্কিত পদক্ষেপ নির্বীর্য ব্যক্তিত্বের যে পরাহত মনোভাব এবং নিরুদ্যম মনুষ্যত্বের যে অপরিসীম লাঞ্ছন ইতিপূর্বে দেখা গিয়েছিল সেগুলি অতিক্রান্ত রজনীর গ্লানিকর দুঃস্বপ্নের মতই অন্তর্হিত হয়ে গেল। নবপ্রভাতের স্বর্ণালোকে এক নবোত্থিত জাতির অভ্রভেদী মূর্তি আমরা দেখলাম—প্রাচীন মহাকাব্য থেকে বেরিয়ে আসা যেন কোনো মূর্তি। দুঃসাধ্য সাধনে

---

১। মোহিতলালের মন্তব্য উল্লেখযোগ্য, 'যে সংস্কৃতি একদা য়ুরোপে নবজাগরণ আনিয়াছিল, যাহার ফলে humanities বা মানববিদ্যা ব্রহ্মবিদ্যার উপরে স্থান পাইয়াছিল এবং মনুষ্যজীবনগত পরম রহস্যের প্রতি শ্রদ্ধা বা humanism-ই মানুষকে এক নবধর্মে দীক্ষিত করিয়াছিল—আমাদের পক্ষেও তাহা সঞ্জীবন-মন্ত্রের মত কাজ করিয়াছিল। সেই মানবত বা মর্তপ্রীতির প্রেরণাই আমাদিগকে চঞ্চল করিয়াছিল।'—কবি শ্রীমধুসূদন (বিদ্যোদয়

পৃঃ ১৭

সংকল্পে তার দৃষ্টি কঠিন এবং অসম্ভবকে লাভ করবার আশায় তার বক্ষ বজ্রের চেয়ে কঠোর। সেই উদ্ধত, সামঞ্জস্যহীন শক্তির শোকাবহ পরাজয়, অপরাহত উদ্যমের অপরিমেয় অপচয়, আকাশচারী উল্কার আকস্মিক পতন—এর মহৎ দুঃখ ও মহত্তর ট্র্যাজেডি আমরা সাহিত্যে দেখলাম।

উনিশ শতকের মধ্যভাগে যে নবজাগরণের চিত্র উপরে দেওয়া হ'ল তারই যথার্থ রূপায়ণ তখনকার সাহিত্যে দেখা যায়। গত শতাব্দীর গোড়ার দিকে কবিগান, পাঁচালী, তর্জা, হাফ আখড়াই, যাত্রা ইত্যাদি লোকপ্রিয় অথচ বিকৃত রুচি ও রসের সাহিত্যিক নিদর্শনগুলি সাহিত্যের অঙ্গিনা জুড়েছিল। মধ্যযুগের ধর্মীয় সাহিত্যের বিকৃত অবশেষ অবলম্বনে তৎকালীন নীতিভ্রষ্ট ও শিথিল সমাজের কিছু কিছু অরুচিকর বাস্তব বিষয় মিশিয়ে এই সব অপসাহিত্যের রচয়িতাগণ লোকেদের সাহিত্যরসপিপাসা চরিতার্থ করে আসছিলেন। গদ্য ভাষার সৃষ্টি হয়েছে বটে, কিন্তু সেই গদ্য তখনো প্রয়োজনের বাহন, তা' প্রচারের মাধ্যম, তা বিতর্ক ও বিচারের হাতিয়ার, তখনো তা' হয়ে ওঠেনি রসসৃষ্টির শৈলী। ধর্মীয় বিষয় থেকে মুক্ত করে কবিতা রচনা করলেন ঈশ্বর গুপ্ত ও রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়। তাঁদের কবিতায় সমসাময়িক ঘটনা এল, ঐতিহাসিক বিষয় স্থান পেল, রঙ্গলাল গ্লানিময় আদিরস ও ক্লান্তিকর করুণ রস থেকে বাংলা কাব্যকে মুক্ত করলেন। তিনি দীর্ঘ আখ্যায়িকার চমৎকারিত্ব এবং উদ্দীপনাজনক বীররস সৃষ্টি করে কাব্যের মধ্যে নবযুগের ক্রিয়াময় উত্তেজনা এবং আবেগরঞ্জিত দেশাত্মবোধ সঞ্চার করলেন। কিন্তু ঈশ্বরচন্দ্র গুপ্ত ও রঙ্গলাল ভাষা, ছন্দ ও অলংকার প্রয়োগের দিক দিয়ে গতানুগতিক পথই অনুসরণ করেছিলেন। কাব্যের রূপ, রীতি ও প্রকাশভঙ্গির মধ্যে তাঁরা মুক্তি আনতে পারেননি। সেই মুক্তি এনেছিলেন মধুসূদন। মধুসূদনের পূর্ববর্তী কবিগণ নূতনকে সঙ্কুচিত স্বীকৃতি দিয়েছিলেন, কিন্তু মধুসূদন কূলভাঙ্গা খরস্রোতা নদীর ন্যায় পুরাতনের দুই তট ভাসিয়ে দিয়ে নূতনের উন্মাদ ধারায় বাংলা কাব্য প্রবাহকে প্লাবিত করে ফেললেন। সেজন্য কবিতার নবযুগ প্রবর্তক বলতে আমরা তাঁকেই বুঝে থাকি। মধুসূদনের এক একখানি কাব্য এক একটি নূতন কাব্যরীতির প্রবর্তক। আখ্যায়িকা কাব্য, মহাকাব্য, গীতিকাব্য, পত্রকাব্য ও সনেট। মধুসূদন কখনো এক জলে দু'বার অবগাহন করেননি, এক মাটিতে দুবার পা ফেলেননি। যেমন কাব্যের দিকে তিনি অগ্রণী অভিযাত্রী, নাটকের ক্ষেত্রেও তিনি তেমনি নতুন নতুন পথের পথিকৃৎ—পৌরাণিক নাটক, প্রহসন, ঐতিহাসিক নাটক—নাটক নিয়ে পরীক্ষার পরে পরীক্ষা।

॥ ২ ॥

মধুসূদনের জীবন কাহিনী যেন তাঁরই কোনো অলিখিত মহাকাব্য। মহাকাব্যের মতই সেই কাহিনীর মধ্যে ঘটনার বহুলতা, মহাকাব্যের মতই তাতে বিস্তার ও বিশালতা এবং মহাকাব্যের মতই তাতে অনন্ত সম্ভাবনার মহতী বিনষ্টিই প্রকাশ পেয়েছে। পূর্ব পরিচ্ছেদে যে নবযুগের পরিচয় দেওয়া হয়েছে, সেই যুগের যুগন্ধর পুরুষ হলেন মধুসূদন। তাঁর মত বিরাট শক্তি এবং সেই শক্তির শোকাবহ পরাজয় আমরা আর কারো মধ্যে দেখলাম না। মধুসূদনের অবিস্মরণীয় জীবনীলেখক যোগীন্দ্রনাথ বসু তাঁকে তাঁর মহৎ সৃষ্টি রাবণের সঙ্গে তুলনা করেছেন। রাবণের মত অপরাজেয় ব্যক্তিত্ব নিয়েই তিনি জন্মগ্রহণ করেছিলেন এবং অবশেষে রাবণের মতই নিঃসীম মহাশূন্যতার মধ্যেই তাঁর জীবন নিঃশেষ হয়েছিল।

মধুসূদনের বন্ধু গৌরদাস বসাক বলেছেন যে, মধুসূদন ভগবান কৃষ্ণের মতই কালো কিন্তু অতিশয় কমনীয় ছিলেন। রাজনারায়ণ বসু তাঁর স্মৃতিকথায় বলেছেন, মধুসূদন তাঁকে একদিন রহস্য করে বলেছিলেন যে, ভবিষ্যদ্বংশীয় হিন্দুরা বলবেন যে, ভগবান নারায়ণ কলিযুগে মধুসূদন দত্ত নাম গ্রহণ করেছিলেন। 'ব্রজাঙ্গনা'র মধ্যে কবি যে শ্রীমধুসূদন

নামটির শ্লেষাত্মক প্রয়োগ করেছিলেন তাও উল্লেখ করা যেতে পারে। শ্রীকৃষ্ণের সঙ্গে মধুসূদনের তুলনা আর একটু টেনে বলা যেতে পারে যে বৃন্দাবনবিলাসী কৃষ্ণ যেমন প্রেমের অধীন মধুসূদনও তেমনি ছিলেন 'প্রেমদাস' ('তেই প্রেমদাস আমি')। মধুসূদনের আয়ত চোখ দুটিতে ছিল দূরতর স্বপ্নরাজ্যের ইঙ্গিত এবং তাতে এক অনির্দেশ্য বেদনার অশ্রু টলমল করত। তাঁর প্রশস্ত ললাটে আভাসিত হ'ত প্রতিভার সীমাহীন আকাশের দীপ্তি এবং তাঁর মেঘমেদুর মুখমণ্ডল ক্ষণে ক্ষণে কৌতুকের বিদ্যুৎছটায় উদ্ভাসিত হয়ে উঠত।[২]

সাধারণ মানুষ চলে প্রত্যহের অভ্যস্ত পথে, কিন্তু প্রতিভার ধর্ম এই যে তা' মানুষকে টেনে নিয়ে চলে অসঙ্গতি ও বিষমতায় ভরা অভাবনীয়ের পথ দিয়ে। সেজন্য প্রতিভাশালী মানুষকে মনে হয় বিরূপ, বিসদৃশ, উদ্ভট ও হাস্যকর। মধুসূদনের প্রতিভাও তাঁকে অন্যান্য সকল থেকে স্বতন্ত্র করে এমন একটি পথে চালিত করেছিল যেখানে তিনি ছিলেন এক এবং অনন্য, চমকপ্রদভাবে মৌলিক এবং অদ্ভুতভাবে আকর্ষণীয়। অন্যান্য ছাত্র ধুতি চাদর পরিধান করত, কিন্তু তিনি একদিন এলেন বুট, ট্রাউজার ও আচকান প'রে। উড়ানি সকলে ব্যবহার করত বলে তিনি সেই উড়ানির বিরুদ্ধেই জেহাদ ঘোষণা করলেন। বিশপ্স কলেজে পড়বার সময় তিনি জেদ ধরলেন তিনি ইউরোপীয় বালকদের ন্যায় চারকোণা টুপি পরবেন এবং শেষ পর্যন্ত তিনি তাঁর জেদ বজায় রাখলেন। মাদ্রাজে থাকবার সময় এদেশীয় লোকেদের 'নেটিভম্যান' বলার বিরুদ্ধে তিনি প্রতিবাদ জানালেন এবং শেষ পর্যন্ত তিনি বিরুদ্ধবাদীদের পরাজিত করলেন। যখন তিনি এ-দেশীয় লোকেদের মধ্যে ছিলেন তখন সাহেবদের সমাজে স্থান পাবার জন্য ব্যাকুল হয়ে পড়তেন আবার সাহেবদের মধ্যে থাকবার সময় তাঁর দেশীয় আত্মা আত্মমর্যাদায় জেগে উঠত।

শিবনাথ শাস্ত্রী মধুসূদনের মধ্যে প্রতিভার পাগলামি লক্ষ্য করেছেন।[৩] শশাঙ্কমোহন সেন তাঁর মধ্যে আবিষ্কার করেছেন এক ডাকিনী শক্তি। তিনি 'মধুসূদন' নামক গ্রন্থে বলেছেন, 'মধুসূদনের এই জীবনগতি এবং নিয়তির আদ্যন্ত মধ্যে একটা demon আছে—একটা ডাকিনী শক্তি আছে। যে demon- -এর অস্তিত্বে মহাত্মা সক্রেটিস বিশ্বাস করিতেন—যে তাঁহাকে সকল কর্মে পরিচালিত করিয়া, তাঁহার সকল কার্যের অন্তরালে থাকিয়া পরিশেষে স্বহস্তধৃত বিষপানে তাঁহার নিয়তি ঘটাইয়াছে।' এই পাগলামি অথবা ডাকিনী শক্তিই তাঁকে কখনো স্থির থাকতে দেয়নি, নিয়ত তাঁকে ঘুরিয়েছে নিরুদ্দেশের পথে, নিত্যকার অশান্তি ও অনিশ্চয়তার পথে। সুখে স্বাচ্ছন্দ্যে পরিবারের মধ্যে থেকে তাঁর স্বস্তি নেই, তাঁকে যে খৃষ্টান হতে হবে। খৃষ্টান হয়েও শান্তি নেই, বিলাত যেতে হবে। বিলাতে যেতে পারলেন না তো ছুটলেন মাদ্রাজের দিকে। মা-বাবার ঠিককরা হিন্দু কন্যা নয় নিজে পছন্দ করে ফিরিঙ্গি কন্যা বিয়ে করলেন, কিন্তু শেলির ভাবশিষ্য হয়ে এক নারী নিয়ে তিনি কিভাবে সন্তুষ্ট থাকবেন? সেজন্য অতি সত্বরই আর এক নারীতে আসক্ত হলেন। আবার পালালেন—এবার মাদ্রাজ থেকে কলকাতায়। খ্যাতি-প্রতিষ্ঠা সব পেলেন কিন্তু সুখ কোথায়? আবার পালাতে হবে—এবার দূর শ্বেতদ্বীপে। কিন্তু তাঁর সব পেয়েছির দেশে কিছুই পেলেন না। আবার পালাতে হ'ল ফরাসী দেশে। জীবনের পাত্র এবার পূর্ণ হয়ে এল, শেলির মত তিনি হযতো ভাবলেন— 'To me the cup has been dealt in another measure'—সুখ চেয়েছিলেন, কিন্তু পেলেন বেদনার রসে ভরা পাত্র। এবার প্রত্যাবর্তন—ক্লান্ত, রিক্ত, অবসন্ন পাখীর অবশেষে নীড়ে প্রত্যাবর্তন।

২। গৌরদাস বসাকের মন্তব্য উল্লেখযোগ্য— 'He was never morose or moody but always cheerful, and lively, humorous and jocular'.

৩। রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ, পৃঃ ২১৩

আত্মবিশ্বাস ভালো, কিন্তু অতিরিক্ত আত্মবিশ্বাস শুধু অমঙ্গলকেই ডেকে আনে। মধুসূদনের মধ্যে এই আত্মবিশ্বাস অতিরিক্ত পরিমাণেই ছিল। তিনি যখন কথা বলতেন, একাই কথা বলতেন। তিনি যাঁদের ভালোবাসতেন তাঁদের কথা শুনতেন না—মায়ের কান্না, বাপের তিরস্কার, বন্ধুদের নিষেধ কিছুই তাঁকে তাঁর সংকল্প থেকে নিবৃত্ত করতে পারত না। শশাঙ্ক-মোহন সেন যথার্থই বলেছেন, 'মধুসূদন চিরকালই মধুসূদন—তাঁহার আমিত্বটুকু কুত্রাপি কাহারও সমীপে এতটুকুন নত হইতে জানে নাই।' এই আত্মবিশ্বাসের প্রাবল্য তাঁর ব্যক্তিগত জীবনে অশান্তি এনেছে, কিন্তু তাঁর সাহিত্যের নূতন নূতন পথ প্রস্তুত করতে সাহায্য করেছে। এই আত্মবিশ্বাসের ফলেই তিনি সকলের নিষেধ সত্ত্বেও অমিত্রাক্ষর ছন্দ প্রবর্তন করেছিলেন, বাংলার কোমল মাটিতে মহাকাব্যের দৃঢ় প্রাসাদ নির্মাণ করলেন, রামকে ছেড়ে রাবণকে কাব্যের নায়ক করলেন। ভবভূতি, জয়দেব ও বিদ্যাপতির চেয়েও তিনি নিজের কাব্য সম্পর্কে বেশি সচেতন ছিলেন। 'মেঘনাদবধ' লেখার সময় বন্ধু রাজনারায়ণ বসুকে তিনি জিজ্ঞাসা করলেন, Will not this make me immortal?' কাব্যের প্রারম্ভে তিনি আশা প্রকাশ করলেন, 'রচ মধুচক্র, গৌড়জন যাহে আনন্দে করিবে পান সুধা নিরবধি', মধুসূদন ছাড়া, এ ধরনের আত্মশ্লাঘা আর কে কবে করতে পেরেছেন?

মধুসূদনের মননশীলতা ছিল মধ্যাহ্ন সূর্যের কিরণেব ন্যায় প্রখর। কিন্তু তাঁর হৃদয়বত্তা ছিল পূর্ণিমা চাঁদের জ্যোৎস্নার মত স্নিগ্ধ ও মধুর। শোনা যায়, সহজাত প্রতিভার সঙ্গে অর্জিত পাণ্ডিত্যের একটা বিরোধ আছে, কিন্তু মধুসূদনের মধ্যে প্রতিভার সঙ্গে পাণ্ডিত্যের এক অপূর্ব সমন্বয় ঘটেছে। মধুসূদনের ন্যায় পণ্ডিত কবি বাংলাদেশে আর জন্মেছেন কিনা সন্দেহ। মনোমোহন ঘোষ তাঁর সম্পর্কে বলেছেন, 'As a linguist and scholar, he had scarcely an equal among his contemporaries, and there is hardly any individual, even in these days, among his countrymen, who could excel him in his knowledge of the European languages and in literature both ancient and modern, of European countries.'

মধুসূদন যখন বিলাতে ছিলেন তখন প্রাচ্য বিদ্যায় অদ্বিতীয় পণ্ডিত গোল্ডস্টুকার তাঁর বিদ্যাবত্তায় আকৃষ্ট হয়ে তাঁকে লণ্ডন বিশ্ববিদ্যালয়ের অবৈতনিক অধ্যাপকের পদ গ্রহণ করবার জন্য সনির্বন্ধ অনুরোধ জানিয়েছিলেন। তিনি বিশ্বের নানা ভাষা ও সাহিত্যে যে অসামান্য জ্ঞান অর্জন করেছিলেন শুধু তা' নয়, সাহিত্যতত্ত্ব সম্পর্কে তাঁর প্রগাঢ় পাণ্ডিত্য এবং সাহিত্য বিচার সম্পর্কে তাঁর তীক্ষ্ণ অন্তর্দৃষ্টি ও বিশ্লেষণী ক্ষমতার পরিচয় পেয়ে বিস্মিত হতে হয়।

তাঁর হৃদয় ছিল মস্তিষ্কের সম্পূর্ণ বিপরীত, অর্থাৎ হৃদয়ে প্রতিভার সেই ধূমকেতুর দীপ্তি ও বিদ্যুৎজ্বালা কিছুই ছিল না। সেখানে ছিল অফুরন্ত ভালোবাসা[illegible] তার, অনিঃশেষিত মাধুর্যের খনি আর অপরিমিত ক্ষমার প্রবাহ। গৌরদাস [illegible] তাঁর সম্পর্কে বলেছেন, 'There was no gall or acrimony in his [illegible] Without a trace of rancour or vindictiveness, his nature [illegible]ook largely of the divine grace of forgiveness'.

শিবনাথ শাস্ত্রী 'রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজে' বলেছেন, 'কপটতা বা ভণ্ডামির বিন্দুমাত্র ছিল না। এই জন্য মধুকে ভালোবাসি। আর একটা কথা, এমন প্রাণের তাজা ভালবাসা মানুষকে অতি অল্পলোকেই দেয়, এজন্যও মধুকে ভালোবাসি।' সংসারে দেখা যায়, যারা হিসাব মিলিয়ে ভালোবাসে তারা দুঃখ পায় না, কিন্তু যাদের অন্তরে বেহিসাবী ভালোবাসা তারাই দুঃখ পায়। এই বেহিসাবী ভালোবাসা ছিল মধুসূদনের। সেই ভালোবাসা শ্রাবণের অবিরাম বর্ষণের মত, কূলভাঙ্গা নদীর জলোচ্ছ্বাসের মত সব ভরিয়ে দিয়ে ও ভাসিয়ে দিয়েও

যেন তৃপ্তি পেত না। কিন্তু সংসারে এই ভালোবাসার প্রতিদান কোথায়, তৃপ্তিও বা কোথায়? তাই তাঁর অন্তর জুড়ে ছিল অসংযত উচ্ছ্বাসের অবসাদ, অচরিতার্থ কামনার জ্বালা আর অপরিতৃপ্ত প্রেমের বেদনা। অন্তরের যে উৎস থেকে তাঁর সাহিত্যের ধারা প্রবাহিত হয়েছিল সেখানে সঞ্চিত ছিল ঘনীভূত অশ্রু-মন্দাকিনী। সেই অশ্রু-মন্দাকিনী ধারাই তাঁর সাহিত্যের সর্বস্তরে সঞ্চারিত হ'ল।

॥ ৩ ॥

প্রতিভার সঙ্গে জ্ঞানের সমন্বয় হলে কিরূপ অসাধ্যসাধন হয় মধুসূদনের মধ্যে তার এক উজ্জ্বল দৃষ্টান্ত দেখা যায়। তিনি দৈব-অনুগ্রহে এক অসাধারণ প্রতিভা নিয়ে জন্মগ্রহণ করেছিলেন এবং নিজের অতুলনীয় পরিশ্রম ও অধ্যবসায় দ্বারা জ্ঞানের রত্নভাণ্ডার আয়ত্ত করেছিলেন। সারা জীবন ধরেই তিনি একদিকে অর্জন করেছেন অন্য দিকে সৃষ্টি করে চলেছেন। তিনি তাঁর অর্জিত জ্ঞানকে অনবরত তাঁর সৃষ্টির মধ্যে প্রয়োগ করেছেন, কিন্তু সেই সৃষ্টির মৌলিকতা ও স্বাভাবিক সঙ্গতি ও সৌন্দর্য কোথাও ক্ষুন্ন হয়নি। অর্থাৎ যে কোনো তত্ত্ব ও রীতি যখন তাঁর নিজস্ব ভাবের দ্বারা অনুরঞ্জিত ও রসের দ্বারা জারিত হয়েছে তখনই তার স্বতন্ত্র ও বিসদৃশ রূপ আর বজায় থাকেনি। সেজন্য তাঁর সাহিত্যে দেশী ও বিদেশী বহু সাহিত্যের উপাদান বর্তমান থাকা সত্ত্বেও কোনো সময় সেগুলির অস্তিত্ব টের পাওয়া যায় না। বাংলা সাহিত্যে নতুন সম্পদ তিনি এনেছেন এবং নতুন রূপ ও রীতি নিয়ে তিনি অজস্র পরীক্ষা নিরীক্ষা করেছেন, কিন্তু কোথাও তিনি বাংলা ভাষা ও সাহিত্যের নিজস্ব ভঙ্গি ও সম্পদের সঙ্গে খাপ খাইয়ে নিতে ভোলেননি। তিনি বিদেশী কবি ও নাট্যকারদের কথাই বেশি বলেছেন এবং 'চতুর্দশপদী কবিতাবলী' ছাড়া অন্য কোথাও দেশী সাহিত্যিকদের প্রতি তেমন শ্রদ্ধা দেখাননি। কিন্তু মুখে তিনি যা বলেছেন, তাঁর সৃজনশীল প্রতিভা তা' সর্বত্র মেনে চলেনি। সেই প্রতিভা প্রয়োজন মত কাহিনী নির্বাচন এবং ভাষা-অলংকার প্রভৃতি প্রয়োগে সংস্কৃত ও বাংলা সাহিত্যের দ্বারস্থ হয়েছে।

তিনি বায়রণের প্রচণ্ড হৃদয়োচ্ছ্বাসপূর্ণ কবিতা অনুসরণ করে ইংরেজী কবিতা লিখতে শুরু করেছিলেন। কিন্তু বেশ কয়েক বছর পরে তিনি মাদ্রাজ থেকে কলকাতায় এসে যখন নাটক লেখা শুরু করলেন তখন শেকসপীরীয় নাট্যরীতি অবলম্বনে সংস্কৃত নাটকের ভাবরস ফুটিয়ে তুললেন। প্রহসন রচনায় সম্ভবত মলেয়ারের প্রভাবই ছিল সবচেয়ে বেশি। কিন্তু ঐতিহাসিক নাটক 'কৃষ্ণকুমারী'র মধ্যে শেকসপীয়রের চরিত্রচিত্রণ ও রসসৃষ্টির প্রভাব অতি সু[illegible]ই। প্রথম কাব্য 'তিলোত্তমাসম্ভবে' তাঁর আদর্শ মিলটন, কিন্তু দ্বিতীয় কাব্য 'মেঘনাদবধে' তিনি প্রধানত অনুসরণ করলেন হোমারকে। তবে ওই কাব্যের আঙ্গিনায় ভার্জিল, দান্তে, ট্যাসোর সঙ্গে বা[illegible] ভবভূতি, কৃত্তিবাস, কাশীরাম দাসও এসে মিলিত হয়েছেন। 'ব্রজাঙ্গনা'য় বৈষ্ণব কবিদের সঙ্গে ইংরেজী রোমাণ্টিক কবিরা পরিচিত হয়েছেন। 'বীরাঙ্গনা'য় প্রাচীন পৌরাণিক জগতে ওভিদ প্রবেশ ক[illegible]ন এবং 'চতুর্দশপদী কবিতাবলী'তে পেত্রার্কার প্রেমপত্রগুলির আদর্শ গ্রহণ করা হয়েছে।

মধুসূদন 'চতুর্দশপদী কবিতাবলী'র 'কবি' নামক সনেটে বলেছেন, 'সেই কবি মোর মতে, কল্পনাসুন্দরী যার মনঃকমলেতে পাতেন আসন।' শেলিও বলেছিলেন, কবিতা কল্পনারই অভিব্যক্তি। সেই কল্পনাশক্তির বিচিত্রলীলাতেই মধুসূদনের কবিতা এত মনোহর ও চমকপ্রদ হয়েছে। মধুসূদনের শ্রেষ্ঠ রচনাগুলি হ'ল তাঁর প্রহসন দুখানি, ঐতিহাসিক নাটক 'কৃষ্ণকুমারী', মহাকাব্য 'মেঘনাদবধ', পত্রকাব্য 'বীরাঙ্গনা' ও 'চতুর্দশপদী কবিতাবলী'। এই নাটক ও কাব্য-গুলির মধ্যে নবরসের এমন বিচিত্র ও চিত্তচমৎকারী বিশ্লেষণ হয়েছে যে তাঁর সৃষ্টিগুলি

কালজয়ী সাহিত্যের অন্তর্ভুক্ত হয়ে গেছে। জীবনের গভীরতম সত্যগুলি কবি এত নিবিড়ভাবে উপলব্ধি করেছিলেন, মানুষের চিরন্তন বেদনা ও ব্যর্থতার দিকগুলি তিনি এত অন্তরঙ্গভাবে অনুভব করেছিলেন যে, তাঁর কাব্য-নাটকগুলি মহৎ সাহিত্যের মধ্যে স্থান পাবার উপযুক্ত হয়েছে। কন্যাশোকে উন্মাদ ভীমসিংহের কাতর আর্তনাদ, রিক্তসর্বস্ব রাবণের শোকদীর্ণ চিত্তের গগনভেদী হাহাকার, শকুন্তলার বিরহস্বপ্ন, জনার বহ্নিদগ্ধ চিত্তের নিষ্ফল জ্বালা এবং ভগ্নহৃদয় কবির অন্তিম বিলাপ—এসব নিরবধি কালের ললাটে চিহ্নিত হয়ে আছে। তাঁর কতকগুলি চরিত্র অবিস্মরণীয়তার রূপরেখায় উজ্জ্বল, বহুতর চরিত্রের ভিড়েও তাদের খুঁজে নিতে একটুও দেরি হয় না। প্রতারিতা, অন্তর্দ্বন্দ্বে ক্ষতবিক্ষতা দেবযানী ; লালসায় জর্জরিত ভণ্ড ভক্তপ্রসাদ, ললিতে কঠোরে মিশ্রিত বীরশ্রেষ্ঠ ইন্দ্রজিৎ এবং প্রেমে ও বীর্যে অশঙ্কিনী প্রমীলা, মাধুর্যময় মহিমার প্রতিমূর্তি সীতা—এদের কখনো ভোলা যায় না, ভোলা যাবে না।

মধুসূদন ব্যক্তিজীবনে যতই অসংযত ও উদ্‌ভ্রান্ত হোন না কেন, সাহিত্যক্ষেত্রে তিনি কঠোর নিয়মনিষ্ঠ, তাই সাহিত্যের ফর্ম সম্পর্কে তাঁর এত সচেতনতা। নাটক লিখলেন, হয়ে উঠল নিয়মবন্ধ খাঁটি নাটক, সেখানে ফর্মের বাঁধন অতি মজবুত। প্রহসন হয়ে উঠল চিরকালের আদর্শ প্রহসন। মহাকাব্য লিখলেন, তা' হয়ে রইল বাংলা সাহিত্যের একমাত্র যথার্থ প্রাণবান মহাকাব্য। সনেট লিখলেন অত্যন্ত এলোমেলো জীবনধারণের মধ্যে, কিন্তু সেই সনেট আঙ্গিকের দিক দিয়ে বাংলা সাহিত্যে চির আদর্শ হয়ে রইল। গঠন-বিন্যাস ও গঠন-সুষমার দিক দিয়ে তিনি ছিলেন সচেতন শিল্পী, তাঁর মত বিদগ্ধ কবির পক্ষে এই সচেতনতা ছিল সম্পূর্ণ স্বাভাবিক।

মধুসূদন বুঝতে পেরেছিলেন, কাব্যের মধ্যে ভাবের মুক্তি আনতে গেলে তার ছন্দ ও ভাষার মধ্যেও মুক্তি আনতে হবে। সেই মুক্তি তিনি এনেছিলেন। মিত্রাক্ষরকে তিনি ভাষার বেড়ি বলেই মনে করতেন, সেজন্য সেই মিত্রাক্ষর তিনি তুলে দিলেন। চৌদ্দ অক্ষরের সীমানার মধ্যে ছেদ ও যতির মধ্যে নানা বৈচিত্র্য এনে সমাসবন্ধ ও যুক্তব্যঞ্জনবিশিষ্ট শব্দ প্রয়োগের দ্বারা ভাষা ও ছন্দের মধ্যে এমন একটি গাঢ়তা ও গাম্ভীর্য আনলেন যে সেই ভাষা ও ছন্দ বীররসাত্মক মহাকাব্যের উপযোগী হয়ে উঠল। শব্দের আয়তন ও ধ্বনিময়তা তিনি বিশেষ বিশেষ ভাব ও রসের ব্যঞ্জনা আনবার জন্যই প্রয়োগ করেছিলেন। ধ্বন্যাত্মক শব্দ ও ক্রিয়া এবং প্রচুর নামধাতুর প্রয়োগ করেছিলেন বর্ণনার মধ্যে ওজস্বিতা ও গাম্ভীর্য আনবার জন্য। অলঙ্কার প্রয়োগেও তাঁর মৌলিকতা ও অসাধারণ কুশলতার পরিচয় পাওয়া যায়। শব্দালঙ্কার অনুপ্রাসের বহুল প্রয়োগ তাঁর কাব্যে লক্ষ্য করা যায়, বহু স্থানে মনে হয়, তিনি যেন অনুপ্রাসের ধ্বনিসাম্য সৃষ্টি করবার উদ্দেশ্যেই বিশেষ বিশেষ শব্দ ব্যবহার করে চলেছেন। অলঙ্কার প্রয়োগে ভারতচন্দ্রের অনুকরণও বহু স্থলে স্পষ্ট হয়ে উঠেছে। 'তিলোত্তমাসম্ভব' ও 'মেঘনাদবধে' মহাকাব্যিক উপমা অনেক রয়েছে, তবে 'বীরাঙ্গনা'য় এই ধরনের দীর্ঘবিস্তৃত উপমার প্রয়োগ খুব কম। উপমানবস্তু সংগ্রহ করেছেন কোথাও প্রাচীন পৌরাণিক জগতে, কোথাও চিরপরিচিত সাহিত্যিক জগতে, কোথাও বা প্রাকৃতিক জগতে আবার কোথাও বা তাঁর পারিপার্শ্বিক সাংসারিক জগতে। এই সব উপমানবস্তুর প্রকৃতি ও প্রয়োগ-বৈচিত্র্য আলোচনা করলে মধুসূদনের মানসিকতা ও কবি-ধর্মের যথার্থ পরিচয় পাওয়া যায়।

॥ ৪ ॥

॥ শর্মিষ্ঠা ॥ মাইকেল মধুসূদন বাংলা সাহিত্যে আত্মপ্রকাশ করলেন নাট্যকাররূপে। কিন্তু তিনি যদি বেলগাছিয়া নাট্যশালার সংস্পর্শে না আসতেন তা' হলে তিনি নাট্য রচনায়

প্রবৃত্ত হতেন কিনা সন্দেহ।[৪] পাইকপাড়ার রাজারা রত্নাবলীর ন্যায় নিকৃষ্ট নাটকের জন্য প্রচুর অর্থের অপব্যয় করছেন দেখে মধুসূদন গৌরদাস বসাকের কাছে দুঃখ প্রকাশ করেছিলেন এবং নিজে নাটক লেখার সংকল্প প্রকাশ করেছিলেন।[৫] 'রত্নাবলী'র ন্যায় সুখ্যাত সংস্কৃত নাটক সম্পর্কে মধুসূদন ওরূপ অশ্রদ্ধাসূচক উক্তি করেছিলেন এতে সংস্কৃত নাটকের প্রতি তাঁর বিরূপতাই স্পষ্ট হয়ে উঠেছে। 'শর্মিষ্ঠা' নাটকের প্রস্তাবনায় মধুসূদন লিখেছিলেন, 'অলীক কুনাট্য রঙ্গে, মজে লোক রাঢ়ে বঙ্গে, নিরখিয়া প্রাণে নাহি সয়।' 'শর্মিষ্ঠা'র আগে কয়েকটি বহুপ্রসিদ্ধ সংস্কৃত নাটকের অনুবাদ হয়েছিল এবং 'ভদ্রার্জুন', 'কীর্তিবিলাস', 'কুলীনকুল সর্বস্ব, 'বিধবা বিবাহ নাটক' প্রভৃতি রচিত হয়েছিল। ওই নাটকগুলিকে কখনই 'অলীক কুনাট্য' বলা চলে না। সুতরাং 'শর্মিষ্ঠা'র প্রস্তাবনায় মধুসূদন যে মন্তব্য করেছিলেন তা' তাঁর বহু একপেশে, অহমিকাপূর্ণ উক্তির আর একটি দৃষ্টান্ত মাত্র। আসলে পাশ্চাত্ত্য নাটকের সঙ্গে পরিচয়ের ফলে মধুসূদন সংস্কৃত নাট্যাদর্শ গ্রহণ করতে পারেননি। সেজন্য সংস্কৃত নাট্যরীতি অনুসরণে লিখিত নাটকের গুণাগুণ বিচার না করে তিনি তার প্রতি অবিমিশ্র অবজ্ঞা প্রকাশ কবেছেন। মধুসূদনের আগে পাশ্চাত্ত্য রীতি অনুসরণে দুখানি নাটক ('ভদ্রার্জুন' ও 'কীর্তিবিলাস') রচিত হলেও মোটামুটি সংস্কৃত নাট্যরীতিই তখনকার নাটকের আদর্শ ছিল।[৬] তাঁর পূর্ববর্তী সবচেয়ে নামকরা নাট্যকার রামনারায়ণ এই সংস্কৃত নাট্যরীতি আশ্রয় করেই নাটক রচনা করেছিলেন। রামনারায়ণ এবং তাঁর সমসাময়িক নাট্যকারদের এই সংস্কৃত নাট্যরীতির বিরুদ্ধেই মধুসূদন বিদ্রোহ করেছিলেন।[৭] সেই বিদ্রোহের ফলেই বাংলা সাহিত্যের প্রথম মঞ্চসফল, পূর্ণাঙ্গ, পাশ্চাত্ত্য প্রভাবান্বিত নাটক 'শর্মিষ্ঠা'।

কোন্ কোন্ দিক দিয়ে এবং কতখানি পাশ্চাত্ত্য নাট্যপ্রভাব 'শর্মিষ্ঠা'র মধ্যে লক্ষ্য করা যায় তা' বিচার করে দেখা যেতে পারে। মধুসূদন শেকসপীরীয় নাট্যরীতি অনুসরণ করে পঞ্চাঙ্ক বিভাগ ও অঙ্কের অন্তর্গত দৃশ্যবিভাগ গ্রহণ করেছেন। বৃত্তগঠন রীতিতেও তিনি পাশ্চাত্ত্য নাটক অনুসরণ করেছেন, অর্থাৎ বৃত্তের আদি, মধ্য ও অন্ত্য স্তরের মধ্যে সামঞ্জস্য স্থাপন করেছেন। বৃত্তের ঐক্য ও সংহতির দিকে তিনি বিশেষ লক্ষ্য রেখেছেন, কোথাও গ্রন্থির শিথিলতা ও অকারণ ঘটনাবিস্তার নেই। পরিস্থিতির জটিলতা, বৈচিত্র্য ও বৈপরীত্যের মধ্য দিয়ে ঘনীভূত নাট্যরস সৃষ্টি করতে সক্ষম হয়েছেন। ইচ্ছার সঙ্গে ইচ্ছার দ্বন্দ্ব এবং অন্তর্নিহিত দুই বিরুদ্ধ প্রবৃত্তির দ্বন্দ্ব যা পাশ্চাত্ত্য নাটককে জীবন্ত ও গতিশীল করে

৪। গৌরদাস বসাকের স্মৃতিকথা এ-প্রসঙ্গে উল্লেখযোগ্য, 'Here it was, as I have already told you, that Modhu's Muse was roused to a sense of the duty that he owed his country, and here it was that Modhu received his first inspiration to sing in his mother tongue'.

৫। গৌরদাসের কাছে তিনি বলেছিলেন, 'What a pity the Rajas should have spent such a lot of money on such a miserable play. I wish I had known of it before, as I could have given you a piece worthy of your theatre'.

৬। 'সংস্কৃত রীতি ভিন্ন অন্য কোন রীতিতে যে নাটক রচনা হইতে পারে, অনেকের সেরূপ ধারণা পর্যন্ত ছিল না।'—জীবনচরিত, পৃঃ ২২৯

৭। '. . . and that it is my intention to throw off the fetters forged for us by a servile admiration of every thing Sanskrit'— গৌরদাস বসাককে লিখিত মধুসূদনের পত্র (জীবনচরিত)

তুলেছে তা' 'শর্মিষ্ঠার' মধ্যেও দেখা যায়।[৮] সংস্কৃত নাটকের লক্ষ্য হ'ল বিস্তার আর পাশ্চাত্ত্য নাটকের হ'ল গতি। 'শর্মিষ্ঠা'তে মধুসূদন গতির দিকেই দৃষ্টি দিয়েছেন বেশি।

মধুসূদন পাশ্চাত্ত্য নাট্যরীতি অনেকাংশে গ্রহণ করলেও সংস্কৃত নাটকের প্রভাব থেকেও মুক্ত হতে পারেননি। তাঁর সচেতন সংকল্পের সঙ্গে তাঁর শিল্পী-সত্তা সম্পূর্ণরূপে একাত্ম হতে পারেনি। যা তিনি পরিহার করতে চেয়েছিলেন তাঁর শিল্পী-সত্তা তারই রসে মগ্ন হয়ে পড়েছিল। তিনি কাব্যরচনার ক্ষেত্রে পৌরাণিক কাহিনী অবলম্বনে আধুনিক জীবনের সমস্যা ও বেদনাই পরিস্ফুট করেছিলেন। কিন্তু 'শর্মিষ্ঠা'র কাহিনীতে আধুনিক জীবনের কোনো আভাস ও ব্যঞ্জনা নেই। সেই কাহিনীর পরিবেশরচনা, চরিত্রচিত্রণ, সংলাপপ্রয়োগ ও রসসৃষ্টি সব দিক দিয়েই সুদূর প্রাচীন জগতের রূপ বজায় রেখেছেন। তাই 'শর্মিষ্ঠা' পড়বার সময় মনে হয়, বুঝি কোনো প্রাচীন সংস্কৃত নাটকেরই বাংলা অনুবাদ পড়ছি। যযাতিকে শৃঙ্গাররসনিপুণ বৎসরাজ অথবা অগ্নিমিত্রের মত কোনো সংস্কৃত নাটকের ধীরললিত নায়ক বলেই মনে হয়। শর্মিষ্ঠাও রত্নাবলী অথবা মালবিকার ন্যায় যেন কোনো সখীসহায়া, প্রেমসর্বস্বা নায়িকা। আশ্রয়চ্যুতা লতার মতই তিনি সর্বদা আশংকায় বেদনায় কম্পমানা, তাঁর অশ্রুবিগলিত কণ্ঠ থেকে কারুণ্যের অতিরিক্ত উচ্ছ্বাস মন্দাকিনী ধারার ন্যায় প্রবাহিত হয়েছে। রাজার প্রণয় সহায়ক, ভোজনরসিক, চেটী ও নটীর সঙ্গে রঙ্গরসে নিপুণ বিদূষক চরিত্রও যেন কোনো সংস্কৃত নাটক থেকে নিয়ে আসা হয়েছে। মন্ত্রী, দৌবারিক, সখী, চেটী, নটী প্রভৃতি চরিত্রও সংস্কৃত নাটকের ওই সব চরিত্র অনুযায়ী চিত্রিত হয়েছে। একমাত্র দেবযানী চরিত্রটি বিপরীত অবস্থায় ঘাতপ্রতিঘাতে আলোড়িত এবং বিরুদ্ধ প্রবৃত্তির দ্বন্দ্বে পীড়িত হয়ে আধুনিক নাট্যচরিত্র হয়ে উঠেছে। অন্যান্য চরিত্রগুলিকে সংস্কৃত নাট্যচরিত্রের এক একটি টাইপ মনে হয়, কিন্তু দেবযানী যেন একটি স্বতন্ত্র চরিত্র, বাইরের অবস্থার আঘাতে এবং নিজস্ব প্রবৃত্তি ও আচরণের অনিবার্য ও অবাঞ্ছিত প্রতিক্রিয়ার মধ্য দিয়ে তার চরিত্র সজীব নাট্যাবেগে দীপ্ত হয়ে উঠেছে। 'শর্মিষ্ঠা' নাটকের ঘটনাগত ঐকের কথা আমরা বলেছি, কিন্তু সময়গত ঐক্যের দিকে মধসূদন সংস্কৃত নাট্যকারদের মতই উদাসীন। একটির পর আর একটি ঘটনার মধ্যে দীর্ঘ সময় অতিক্রান্ত হয়েছে এবং তার ফলে ঘটনার পারম্পর্য অনুধাবন করা শক্ত হয়ে পড়ে। 'শর্মিষ্ঠা'র দ্বিতীয় অঙ্কে যযাতি ও দেবযানীব বিবাহ দেখানো হয়েছে। কিন্তু তৃতীয় অঙ্কের গোড়াতেই দেখা গেল ইতিমধ্যে দেড় বৎসর অতিক্রান্ত হয়েছে। তৃতীয় অঙ্কেব দ্বিতীয় গর্ভাঙ্কে দেবযানীর সঙ্গে রাজাকে যেখানে প্রথম দেখলাম সেই গর্ভাঙ্কেই আবার শর্মিষ্ঠার প্রতি রাজার নবজাত প্রণয়াবেগের পরিচয় পাওয়া গেল। পরের গর্ভাঙ্কেই দেখা গেল দেবযানীর সঙ্গে রাজার বিচ্ছেদ এবং শর্মিষ্ঠার প্রেমে তাঁর উন্মত্ত, আত্মহারা ভাব। চতুর্থ অঙ্কের শেষে শুক্রাচার্যের অভিশাপে রাজার জরাগ্রস্ত হওয়া আবার পঞ্চম অঙ্কের গোড়াতেই রাজার জরামুক্তি এবং পরের গর্ভাঙ্কে সর্বময় মিলনের পরিচিত দৃশ্য। সময়ের এই দীর্ঘ ব্যবধানে ঘটনা ঘটেছে বলে প্রত্যেকটি ঘটনাকে কার্যকারণ সূত্রে পূর্ববর্তী ও পরবর্তী ঘটনার সঙ্গে অনিবার্যভাবে যুক্ত করা হয়নি, কেবল মূল ঘটনাগুলিকে পর পর গেঁথে দেওয়া হয়েছে। এর ফলে চরিত্রগুলির মানসিক স্তরগুলির বিশ্বাসযোগ্য বিশ্লেষণ হয়নি। সংস্কৃত নাটকের চরিত্র-গুলির মানসিক আবেগ-অনুভূতিগুলি অনেকটা প্রথাগত, কৃত্রিম ও যান্ত্রিক মনে হয়।

৮। উইলিয়াম আর্চার ব্রুনেতিয়েরের Conflict Theory পুরোপুরি গ্রহণ না করলেও স্বীকার করেছেন, 'The plain truth seems to be that many dramas—perhaps most—do, as a matter of fact, turn upon strife of one sort or another'. Play Making, P. 21

'শর্মিষ্ঠা' নাটকের চরিত্রগুলিতেও ওই সব দোষ পরিলক্ষিত হয়। সময়ের দীর্ঘ বিস্তারে নাটকের ঘটনা ঘটেছে, সেজন্য মধ্যবর্তী ঘটনার সূত্র ধরিয়ে দেবার জন্য নাট্যকারকে বহু অপ্রধান চরিত্রের মুখে নাট্যবহির্ভূত ঘটনার বিবৃতি দিতে হয়েছে। নাট্যক্রিয়ার অঙ্গীভূত না হবার ফলে এই সব চরিত্র ও তাদের বিবৃতি শুধু সংবাদ জ্ঞাপন ছাড়া কোনো নাট্যরস সৃষ্টি করতে পারেনি। এই অপ্রত্যক্ষতা ও বিবৃতিধর্মিতা সংস্কৃত নাটকের বিশিষ্ট লক্ষণ।

'শর্মিষ্ঠা'য় সংস্কৃত আনুগত্যের সর্বপ্রধান বৈশিষ্ট্য ধরা পড়েছে নাট্যসংলাপের মধ্যে। সংস্কৃত সাহিত্যের বর্ণনা, চিত্র ও অলঙ্কার মধুসূদনের সাহিত্য-প্রতিভা স্ফুরণের মূল প্রেরণাস্বরূপ ছিল, মনে হয়। অবশ্য পাশ্চাত্ত্য ক্লাসিক সাহিত্যের ওর্জস্বিতা, মহত্ত্ব ও জীবন-উল্লাস কবিচিত্তকে জাগ্রত করেছিল সত্য। কিন্তু সেই জাগ্রত কবিচিত্ত যখন সৃষ্টির আবেগে উদ্দীপিত হয়ে উঠেছিল তখন তাঁর ক্লাসিক রসমগ্ন কবিসত্তা প্রাচীন সংস্কৃত সাহিত্যের মধ্যেই পাশ্চাত্ত্য ক্লাসিক জগতের সমধর্মী বিরাটত্বের সুরে বাঁধা সৌন্দর্য ও রহস্যের সন্ধান পেয়েছিল। সেই সৌন্দর্য ও রহস্যের তিল তিল সংগ্রহ দ্বারা তিনি মাতৃভাষার তিলোত্তমা মূর্তি নির্মাণ করেছিলেন। বাংলা নাটক লিখতে গিয়ে তিনি সংস্কৃত নাটকের সংলাপ থেকে শব্দ, চিত্র, অলঙ্কার প্রভৃতি আহরণ করে আনলেন। সংস্কৃত রীতি তিনি পরিহার করতে চাইলেন, কিন্তু সংস্কৃতের সৌন্দর্য ও রসে তিনি মোহাবিষ্ট হয়ে পড়লেন। নাট্যকার ভাষাকে চরিত্র ও ক্রিয়ার অধীনে রাখেন, কিন্তু কবি ভাষাকে লাগামহীন পক্ষীরাজ ঘোড়ার মত রঙে ও আলোয় মাতাল আকাশে ছুটিয়ে দেন। চরিত্রের মুখে ভাষা দিতে গিয়ে মধুসূদনের নাট্যকার সত্তা তাঁর কবিসত্তার কাছে বারবার পরাজিত হয়েছে। সেজন্য দেখা যায়, অধিকাংশ চরিত্রই অলঙ্কৃত বাক্যের অপরিমিত উচ্ছ্বাসে ভেসে চলেছে। একটি সাধারণ দৈত্য, পথচারী নাগরিক, সখী সকলেই সমাসবদ্ধ শব্দবহুল দীর্ঘায়িত বাক্য ব্যবহার করে চলেছে, চিত্রের পর চিত্র, অলঙ্কারের পর অলঙ্কার চাপিয়ে চলেছে। স্থান, কাল, পরিবেশ ও চারিত্রিক বৈশিষ্ট্য—কোনো কিছুর দিকেই মধুসূদনের খেয়াল ছিল না, তিনি যেন সুরাসক্ত ব্যক্তির ন্যায় পাত্রাপাত্র ভেদ না করে শুধু কেবল সৌন্দর্যের সুরা পরিবেশণ করে চলেছেন। অর্থাৎ যে কোনো উপলক্ষে তিনি কেবল ছবির পর ছবি এঁকেছেন, সুরের পর সুর তুলেছেন আর দূর দিগন্তের দিকে তাঁর কল্পরথকে ছুটিয়ে দিয়েছেন। নাটকের ভাষাও কাব্যময় হতে পারে। কিন্তু সেই ভাষার বাক্য সংক্ষিপ্ত, ক্ষিপ্র ও দ্যুতিময় হওয়া দরকার। সেই ভাষায় যে অলঙ্কারের ব্যবহার হয় তাতে নিশ্চল শোভা অপেক্ষা চলমান দীপ্তি ও শাণিত আবেগই প্রত্যাশিত। 'যেমন কোন পরম সুন্দরী নবযৌবনা কামিনী বিমল দর্পণে আপনার অনুপম লাবণ্য দর্শন করে পুলকিত হয়, অদ্য সেইরূপ প্রকৃতিও ঐ স্বচ্ছ সরোবরসলিলে নিজ শোভা প্রতিবিম্বিত দেখে প্রফুল্লিত হয়েছে।'—এই ধরনের দীর্ঘ উপমাসম্বলিত বাক্য আধুনিক মঞ্চে অভিনয়ের উপযোগী কোনো নাটকের সংলাপ হতে পারে না। 'এই যে আশ্রমে পক্ষিসকল কূজনধ্বনি করে চারিদিক হতে আপন আপন বাসায় ফিরে আসচে ; কমলিনী আপনার প্রিয়তম দিনকরকে গমনোন্মুখ দেখে বিষাদে মুদ্রিতপ্রায় ; চক্রবাক ও চক্রবাকবধূ, আপনাদের বিরহ-সময় সন্নিহিত দেখে, বিষণ্ণভাবে উপবিষ্ট হয়ে, উভয়ে উভয়ের প্রতি একদৃষ্টে অবলোকন কচ্যে'...—শর্মিষ্ঠার সখী দেবিকার মুখে এ-ধরনের প্রকৃতিবর্ণনাও অস্বাভাবিক। আসলে এই কথাগুলি কোনো সখীর কথা হয়ে ওঠেনি, হয়ে উঠেছে নাট্যকার-কবির কথা। নাটকের কথাগুলি যে লেখকের কথা নয়, সেগুলি যে আসলে নাট্যচরিত্রের কথা, মধুসূদন বারে বারে তা বিস্মৃত হয়েছেন। সেজন্য তাঁর সংলাপে সংস্কৃত নাটকের কাব্যময়তা এসেছে, কিন্তু পাশ্চাত্ত্য নাটকের গতিময়তা আসেনি।

দেবযানী চরিত্রটি যথার্থ নাটকীয় চরিত্র হতে পেরেছে তার কারণ তার সংলাপ দীর্ঘ বিস্তারিত বাক্যের বিলম্বিত লয়ের উচ্ছ্বাস ও তরল কাব্যময়তা থেকে অনেকাংশে মুক্ত।

'যাও যাও! তুমি অতি নির্লজ্জ। লম্পট পুরুষ, তুমি আমাকে স্পর্শ করো না; আমি কি শর্মিষ্ঠা? চণ্ডালে চণ্ডালে মিলন হওয়া উচিত বটে। আমি তোমার কে? মধুস্বরা কোকিলা আর কর্কশকণ্ঠ কাক কি একত্রে বসতি করতে পারে? শৃগালের সহিত কি সিংহীর কখন মিত্রতা হয়?' দেবযানীর এই সংলাপে বাক্যগুলি ধারাল তীরের মতই যেন ছুটে বেরিয়েছে। বিস্ময়, প্রশ্ন, নিশ্চয়তা প্রভৃতি বিচিত্র ভাববাচক ছোট ছোট বাক্যগুলি দেবযানী চরিত্রের দ্বন্দ্বজটিল ও নিষ্ফল অভিমানমিশ্রিত মানসিক অবস্থাই ফুটিয়ে তুলেছে। এখানেও বাক্যে অলঙ্কারের ব্যবহার হয়েছে, কিন্তু সে-অলঙ্কার চেপে বসে না, ছুটিয়ে নিয়ে চলে। সমসাময়িক অন্যান্য নাটকের ন্যায় এ-নাটকেও কৌতুকরসাত্মক সংলাপ কাব্যময়তামুক্ত ও বাস্তব রসাশ্রিত। বিদূষকের সংলাপে নিছক ভাঁড়ামি নয়, তির্যক্ মন্তব্য ও গূঢ় শ্লেষের পরিচয়ও পরিস্ফুট। খাঁটি তদ্ভব শব্দ ও ক্রিয়ার প্রয়োগে তার সংলাপ বাস্তব ও কৌতুকজনক হয়ে উঠেছে, আবার মাঝে মাঝে তার তরল হাস্যপরিহাস গুরুভার শব্দ ও অলঙ্কারের মধ্য দিয়ে পরিবেষিত হওয়ার ফলে অসঙ্গতিজনিত হাস্যরসের সৃষ্টি হয়েছে। কয়েকটি দৃষ্টান্ত দেওয়া যাক, যথা, 'মহারাজ, ইনি স্বয়ং উর্বশী; ইন্দ্রপুরী অমরাবতীতে বসতি না করে আপনার এই মহা-নগরীতেই অবস্থিতি করেন' (২/২)। 'হে সুন্দরি, তুমি অয়স্কান্ত মণি, আমি লৌহ। তুমি যেখানে যাবে আমিও সেইখানে আছি (ঐ)। 'ধর ধর, ঐ চোর মাগীকে ধর! ও আমার অমূল্য মনোরত্ন চুরি করে পালাচ্যে' (৫/১)।

শর্মিষ্ঠার কাহিনী মধুসূদনের অত্যন্ত প্রিয় ছিল। গৌরদাস বসাককে তিনি ১৮৫৯ সালের ৩রা মে একটি পত্রে লিখেছিলেন, 'All that I can tell you is that there are few prettier plots in any Drama that you have read.'[৯] গৌরদাস বসাক তাঁর স্মৃতিকথায় লিখেছেন যে, মধুসূদন এসিয়াটিক সোসাইটিতে গিয়ে কয়েকখানা বাংলা এবং সংস্কৃত গ্রন্থ বিশেষ করে নাটক তাঁর কাছ থেকে নিয়ে পড়েছিলেন এবং তারপর 'শর্মিষ্ঠা' নাটক রচনা করেছিলেন। মহাভারতের আদিপর্বের কাহিনী অনুসরণে তিনি 'শর্মিষ্ঠা' নাটক রচনা করেছিলেন।[১০] মহাভারতের অষ্টসপ্ততিতম, একোন অশীতিতম এবং অশীতিতম অধ্যায় অবলম্বনে দেবযানী-শর্মিষ্ঠার বিবাদ, শুক্রাচার্যের ক্রোধ এবং শর্মিষ্ঠার দেবযানী-দাসত্বের বিবরণ দেওয়া হয়েছে নাটকের প্রথম অঙ্কের প্রথম গর্ভাঙ্কে বকাসুর ও একটি দৈত্যের কথোপকথনের মধ্য দিয়ে। এই দৃশ্যটিকে নাটকের পূর্বাভাস বলা যায়। মূল নাটকের আরম্ভ হয়েছে দ্বিতীয় গর্ভাঙ্ক থেকে। যযাতির প্রতি দেবযানীর অনুরাগ এবং শুক্রাচার্য কর্তৃক দেবযানীর বিবাহের উদ্যোগই এই দৃশ্যের বর্ণনীয় বিষয়। মহাভারতে দেবযানীর সখীর নাম ঘূর্ণিকা, নাটকে হয়েছে পূর্ণিকা, দ্বিতীয় অঙ্কের বিদূষক, মন্ত্রী, নাগরিকবৃন্দ, নটী প্রভৃতি মহাভারতের কাহিনী বহির্ভূত চরিত্র নাটকের প্রয়োজনেই আনা হয়েছে। মহাভারতে আছে যে দেবযানী যযাতি দ্বারা কূপ থেকে উদ্ধারপ্রাপ্ত হয়ে রাজাকে ভর্তা-

---

৯। মধুস্মৃতি—নগেন্দ্রনাথ সোম, ২য় সং, পৃঃ ৯৭

১০। যোগীন্দ্রনাথ বসুর উক্তি উল্লেখযোগ্য, 'শর্মিষ্ঠার ঘটনাসন্নিবেশ পর্যালোচনা করিয়া ও তাহার ভাষার সঙ্গে মহাভারতের ভাষার তুলনা করিয়া আমাদিগের বোধ হয় যে, মধুসূদন উভয় বিষয়েই সিংহ মহোদয়ের মহাভারত হইতে বিশেষ সাহায্য প্রাপ্ত হইয়াছিলেন।'—জীবনচরিত, পৃঃ ২৪৩

এ প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, হোরেস হেমান উইলসন রুদ্রদেব রচিত যযাতি-চরিত্র বলে একটি নাটকের কথা উল্লেখ করেছেন। ওই নাটকের কাহিনীর সঙ্গে 'শর্মিষ্ঠা' নাটকের সাদৃশ্য রয়েছে।

রূপে বরণ করেছিলেন। কিন্তু যযাতি ক্ষত্রিয় হয়ে ব্রাহ্মণ কন্যাকে গ্রহণ করতে সম্মত হননি। পরে শুক্রাচার্যের আদেশে দেবযানীকে বিবাহ করেছিলেন। নাট্যকার এই কাহিনীর কিছুটা রূপান্তর ঘটিয়ে দেবযানী ও যযাতির পারস্পরিক পূর্বরাগের চিত্র অংকন করে পরে উভয়ের বিবাহ বর্ণনা করেছেন। রসসৃষ্টির দিক দিয়ে এই রূপান্তর সার্থক হয়েছে। তবে যযাতি ও দেবযানীর প্রত্যক্ষ সাক্ষাৎকার না দেখাবার ফলে দ্বিতীয় অংক পর্যন্ত নাট্যরস জমে উঠতে পারেনি। তৃতীয় অংকে শর্মিষ্ঠা ও যযাতির পারস্পরিক অনুরাগ ও উচ্ছ্বসিত প্রণয় সম্ভাষণ নাট্যকারের স্বকপোলকল্পিত কিন্তু কাব্যসৌন্দর্যমণ্ডিত। মহাভারতে আছে শর্মিষ্ঠা দেবযানীর মত নিজেই উপযাচিকা হয়ে রাজাকে পতিরূপে বরণ করেছিলেন। শুক্রাচার্যের নিষেধ স্মরণ করে রাজা প্রথমে শর্মিষ্ঠার মনোরথ পূর্ণ করতে সম্মত হননি। তখন শর্মিষ্ঠা বললেন, 'মহারাজ! আমাকে অধর্ম হইতে পরিত্রাণ করিয়া আমার ধর্মস্থাপন করুন; অতঃপর আমি আপনার প্রসাদে পুত্রবতী হইয়া পৃথিবীতে ধর্মানুষ্ঠান করিতে পারিব। আরও দেখুন, ভার্যা, দাস ও পুত্র ইহারা যে কিছু ধন উপার্জন করে, সে ধনে তাহাদিগের অধিকার নাই, তাহাদিগের প্রভুরই সম্পূর্ণ অধিকার; আমি দেবযানীর দাসী এবং তিনি আপনার বশ্যা; অতএব আমাদের উভয়েরই মনোরথ সফল করিবেন, এই অংগীকার করিয়া আমার পাণিগ্রহণ করুন।'[১১] চতুর্থ অংকে দুই স্ত্রী গ্রহণের ফলে রাজার সংকট, প্রতারিতা দেবযানীর দুর্জয় অভিমান ও ক্রোধ, শুক্রাচার্যের অভিশাপে রাজার জরাপ্রাপ্তি এবং অনুতপ্তা দেবযানীর আত্মগ্লানি বর্ণিত হয়েছে। নাটকীয়তার দিক দিয়ে এই অংকটিই নাটকের মধ্যে শ্রেষ্ঠ। মোটামুটি এই অংকের ঘটনাগুলি মহাভারতসম্মত। তবে মহাভারতে শর্মিষ্ঠা রাজার সংগে তাঁর বিবাহের কথা গোপন করে দেবযানীকে প্রতারিত করেছিলেন। কিন্তু নাটকে শর্মিষ্ঠার মিথ্যাভাষণ উল্লেখ করা হয়নি। পঞ্চম অংকে যযাতির জরামুক্তি এবং সংস্কৃত নাটকের পরিণতি অনুযায়ী রাজার দুই স্ত্রীর পুনর্মিলন দেখানো হয়েছে। যযাতির জরামুক্তি ও পুরুর পিতৃজরা গ্রহণের বৃত্তান্ত মহাভারতকে অবিকল অনুসরণ করে বর্ণনা করা হয়েছে। এই অংশটি সম্পূর্ণরূপে বিবৃতি-মূলক, নাট্যকার ঘটনাটি নাট্যক্রিয়ার অংগীভূত করতে পারেননি।

নাট্যকার শর্মিষ্ঠার নাম অনুযায়ী নাটকের নাম রেখেছেন। কিন্তু মহাভারতের শর্মিষ্ঠা চরিত্রের যে পরিচয় পাওয়া যায় তাতে তাঁর প্রতি সহানুভূতিশীল হওয়া কঠিন। দেবযানীর সংগে কলহের সময় তিনি বেশ কলহ পটীয়সীরূপেই নিজেকে জাহির করেছেন। তাঁর দৈহিক বলও যে অধিকতর তা তিনি প্রমাণ করেছিলেন দেবযানীকে কূপে নিক্ষেপ করে। দেবযানীর দাসী হওয়া সত্ত্বেও তিনি অদ্ভুত যুক্তিবলে তাঁর স্বামীকে নিজের স্বামী বলেই মনে করেছিলেন। মিথ্যাভাষণের প্রতি যে তাঁর বিন্দুমাত্র অনীহা ছিল না তারও একাধিক দৃষ্টান্ত পাওয়া যায়। রাজাকে সত্যভ্রষ্ট করবার উদ্দেশ্যে তিনি বলেছিলেন, 'মহারাজ! পরিহাস প্রসংগে, স্ত্রীর মনোরঞ্জনের নিমিত্তে, বিবাহকালে, প্রাণসংকটে ও সর্বস্বনাশকালে মিথ্যা ব্যবহার কদাচ পাপাবহ নহে।'[১২] মহাভারতের এই চরিত্রকে মধুসূদন তাঁর অপরিমিত সহানুভূতি নিয়ে এক সম্পূর্ণ নূতন চরিত্রে পরিণত করলেন। তাঁর শর্মিষ্ঠা সৌন্দর্যে, মাধুর্যে, কোমলতা ও নমনীয়তায় গড়া যেন এক নিখুঁত প্রতিমা। তিনি দুঃখ ও দুরদৃষ্টকে কণ্ঠের হার করে নিয়েছেন, কারো বিরুদ্ধে তাঁর কোনো নালিশ নেই, কোনো কিছুতেই অসন্তোষ নেই, শকুন্তলার ন্যায় প্রকৃতির সংগে তিনি যেন একাত্ম হয়ে আছেন। রাজার প্রতি তাঁর অনুরাগ নম্র আত্ম-নিবেদনে উৎসর্গীকৃত হয়েছে। এই সব গুণের বিকাশ দেখিয়েই মধুসূদন তাঁকে আদর্শ নায়িকা-

১১। কালীপ্রসন্ন সিংহ অনূদিত মহাভারত
১২। কালীপ্রসন্ন সিংহ অনূদিত মহাভারত

রূপে সৃষ্টি করতে চেয়েছেন। কিন্তু নাটকের ঘটনা যেভাবে উপস্থাপিত হয়েছে তাতে নাট্য-কারের সহানুভূতিবঞ্চিতা দেবযানীই যথার্থভাবে নাট্যক্রিয়ার নায়িকা হয়ে উঠেছেন। সমগ্র নাট্য কাহিনীতে তাঁরই প্রাধান্য। তাঁর দুঃখ কৃত্রিম উচ্ছ্বাসে ভরা নকল দুঃখ নয়, তা অশান্ত আগুনের অনির্বাণ জ্বালা। এই প্রতারিতা নারীর নিষ্ফল অভিমান আমাদের গভীর সহানু-ভূতি উদ্রেক করে ; এবং তাঁর অন্তহীন অনুতাপ এবং মর্মান্তিক আত্মগ্লানি অপরিমেয় বেদনায় আমাদের অন্তর পরিপূর্ণ করে তোলে।

।। একেই কি বলে সভ্যতা ।। মধুসূদনের প্রতিভা মহাসমুদ্রের বিষাদসঙ্গীতে পরিপূরিত ছিল, তরল নির্ঝরিণীর কৌতুক কলগীতি সেখানে স্থান পেল কিভাবে তা' সত্যই বিস্ময়কর। কিন্তু জগতের শ্রেষ্ঠ নাট্যকার শেকসপীয়রের কথা স্মরণ রেখে বলা যেতে পারে যে, আকাশের মেঘ ও রৌদ্র এবং ধরণীর আলো ও ছায়ার মত শ্রেষ্ঠ প্রতিভার মধ্যে হাস্য ও করুণের ধারা পাশাপাশি প্রবাহিত হতে পারে। মধুসূদন জীবনে দুঃখ পেয়েছিলেন প্রচুর, আঘাত পেয়ে-ছিলেন বিস্তর। কিন্তু সেই সব দুঃখ ও আঘাতের ম্লান অন্ধকারে তাঁর হাস্যপরিহাস ক্ষণিকের বিদ্যুৎদীপ্তির মতই ঝলসে উঠত। তাঁর কথাবার্তা ও চিঠিপত্রের মধ্যে এই হাস্যপরিহাসের উজ্জ্বল কণাগুলি ঠিকরে পড়ত তিনি যে কৌতুকরসসৃষ্টিতে কম দক্ষ নন তা 'শর্মিষ্ঠা' নাটকের বিদূষক চরিত্র চিত্রণের মধ্যেই সুস্পষ্টভাবে বোঝা গিয়েছিল।

পাইকপাড়ার রাজাদের অনুরোধেই তিনি প্রহসন রচনায় প্রবৃত্ত হয়েছিলেন। রাজা ঈশ্বরচন্দ্র সিংহ 'শর্মিষ্ঠা' নাটকের অভিনয়ের সঙ্গে প্রহসনের অভিনয় যুক্ত করতে ইচ্ছা প্রকাশ করেছিলেন।[১৩] উনিশ শতকের অবসরবিলাসী ও বৈচিত্র্যসন্ধানী দর্শকসমাজ দীর্ঘ সময়ব্যাপী অভিনয় যে শুধু পছন্দ করতেন তা' নয়, একাধিক নাটকের বিচিত্র রসাত্মক অভিনয় দেখতে চাইতেন। তাঁদের দিকে দৃষ্টি রেখেই ঈশ্বরচন্দ্র গম্ভীর নাটকের সঙ্গে কৌতুক নাটকের অভিনয় দেখাবার কথা চিন্তা করেছিলেন। প্রহসন শুধু আমাদের দেশে নয়, পাশ্চাত্ত্য দেশেও মূল নাটকের মাঝে অথবা শেষে অভিনীত হ'ত।[১৪] অন্য নাটকের সঙ্গে অভিনীত হ'ত বলে প্রহসনের আকার সংক্ষিপ্ত হ'ত এবং ভাবগম্ভীর নাটকের ভাবনা ও উত্তেজনা থেকে মনকে স্বস্তি দেবার জন্যই এতে উদ্দাম ও অনর্গল কৌতুকরসের প্রবাহ মুক্ত করে দেওয়া হ'ত। বাংলা সাহিত্যে মধুসূদনের আগে কোনো প্রহসন ছিল না। সংস্কৃত প্রহসন 'হাস্যার্ণব' ও 'কৌতুকসর্বস্ব' বাংলায় অনূদিত হয়েছিল। কিন্তু সেই অকিঞ্চিৎকর অনুবাদের কোনো প্রভাব ও প্রচারের কথা জানা যায়নি। ফরাসী দেশেও প্রহসনের ব্যাপক রচনা ও অভিনয় হয়েছিল এবং ফরাসী প্রহসনের আদর্শে অন্যান্য দেশে প্রহসন রচিত হয়েছিল। মধুসূদন সম্ভবত ফরাসী প্রহসনের মধ্যেই প্রহসন রচনার আদর্শ খুঁজে পেয়েছিলেন। মধুসূদনের প্রহসন দু'খানি বেলগাছিয়া নাট্যশালায় অভিনীত হয়নি। হয়তো প্রহসন দু'খানির নিরাবরণ বাস্তবতা

---

১৩। ঈশ্বরচন্দ্র সিংহ ১৮৫৯ সালের ৮ই মে মধুসূদনকে লিখেছিলেন, 'I am thinking of some domestic farces to follow immediately after the first representation of the Shermistha and before it is repeated just to show the public that we can act the sublime and the ridiculous both at the same time and with the same actors'. মধুস্মৃতি, ১০১-১০১

১৪। অধ্যাপক নিকল তাঁর The Theatre and Dramatic Theory নামক গ্রন্থে প্রহসন সম্পর্কে আলোচনা করতে গিয়ে লিখেছেন, 'Generally, the term was applied to an after piece, or else to a piece inserted within an evening's performance. generally it tended to be associated with short plays, not more than three-acts in length'. পৃঃ ৮৭

নাট্যশালার কর্তৃপক্ষও হজম করতে পারেননি। এ-কারণে মধুসূদন সম্ভবত একটু হতাশ ও নিরুৎসাহ হয়ে পড়েছিলেন এবং এই প্রহসন রচনার জন্য আফশোস প্রকাশ করেছিলেন।[১৫]

প্রহসন দু'খানির মধ্যে মধুসূদনের বাস্তবতাবোধ ও কৌতুক রসসৃষ্টির আশ্চর্য নিদর্শন পাওয়া যায়। ভাবতে অবাক লাগে যে, মধুকরী কল্পনার বর্ণোজ্জ্বল আকাশে উড়ে চলাই যার স্বাভাবিক ধর্ম ছিল, তিনি বাস্তবের ধুলোমাটি নিয়ে এত মাখামাখি করলেন কিভাবে? মধুসূদনের প্রতিভার মধ্যেই বোধ হয় দ্বৈত সত্তার অস্তিত্ব ছিল। এক সত্তা দূর রহস্য সমুদ্রের তরঙ্গে তরঙ্গে লীলা করে যেত, আর এক সত্তা স্থূল বাস্তব মাটির মধ্যে বহমান চঞ্চল জীবন-স্রোতের গতিপ্রকৃতি কৌতূহলী দৃষ্টি নিয়ে পর্যবেক্ষণ করত। আগ্নেয়গিরির অভ্যন্তরে গলিত প্রস্তর ও ধাতব দ্রব্যের প্রচণ্ড আলোড়ন তিনি যেমন অনুভব করেছিলেন, তেমনি সেই গিরি শান্ত হয়ে এলে যখন হাল্কা মেঘের দল তাকে ছুঁয়ে ছুঁয়ে খেলা করতে থাকে আর খুশিভরা বাতাস তার পাশ দিয়ে গানের তরী সাজিয়ে বয়ে যায়, তখনও তিনি সেই মেঘ আর বাতাসের সঙ্গী হয়েছেন। অর্থাৎ, জীবনের ভারী ও হাল্কা, গভীর ও চপল, করুণ ও কৌতুকময় উভয় দিকই তিনি সমান আগ্রহ নিয়ে লক্ষ্য করেছেন। তিনি নিজে যে কত কৌতুকপ্রিয় ছিলেন তার বহু নিদর্শন তাঁর ব্যক্তিগত জীবনের ঘটনা ও চিঠিপত্রের মধ্যে পাওয়া যায়। কৌতুকরস সৃষ্টিতে তাঁর পটুতা তাঁর পূর্ববর্তী নাটক 'শর্মিষ্ঠা'র মধ্যেই পাওয়া গিয়েছিল। তাঁর দৃষ্টির তীক্ষ্ণ তির্যক্‌শীলতা, উদ্ভট পরিস্থিতি রচনার ক্ষমতা, জীবনের ভ্রান্তি, দোষত্রুটি ও অসঙ্গতি সন্ধানের আশ্চর্য নিপুণতা, কৌতুকদীপ্ত বাক্যযোজনার পটুতা এবং বিকৃত চরিত্রচিত্রণ দক্ষতার ফলে তাঁর প্রহসন দু'খানি কৌতুকের অনাবিল হাসিতে উজ্জ্বল হয়ে উঠেছে।

'একেই কি বলে সভ্যতা'র মধ্যে মধুসূদনের সমসাময়িক কলকাতার সমাজের একটি পূর্ণ রূপ ফুটিয়ে তোলা হয়েছে। স্বল্পপরিসরের মধ্যে অনেকগুলি চিত্র তুলে ধরা হয়েছে বলে চিত্রগুলি চলচ্চিত্রের ন্যায় দ্রুতগতিতে ছুটে চলেছে। কোনো চিত্র বেশিক্ষণ স্থির হয়ে থাকতে পারেনি, কিন্তু স্বল্পক্ষণের মধ্যেই তা দর্শকচিত্তে স্থায়ী রেখাপাত করে। ইয়ংবেঙ্গলদের অন্ধ অনুকরণপ্রিয়তা, মদ্যাসক্তি ও উচ্ছৃঙ্খল আচরণ উদ্‌ঘাটন করাই মধুসূদনের মুখ্য উদ্দেশ্য ছিল, কিন্তু সঙ্গে সঙ্গে সমাজের একটি সামগ্রিক রূপই তিনি তুলে ধরেছেন। তাই তাঁর বক্র কৌতুকদৃষ্টিতে ধরা পড়েছে বৈষ্ণব বাবাজী, মাতাল, বারবিলাসিনী, সারজন, চৌকিদার, মুটিয়া প্রভৃতি হরেক রকম বিকৃত টাইপ চরিত্র। এদের চরিত্রের সজীব বাস্তবতা ফুটে উঠেছে চরিত্র অনুযায়ী সংলাপ প্রয়োগকৌশল ও পরিস্থিতি সৃষ্টি-চাতুর্যের ফলে। দ্বিতীয় অঙ্কের প্রথম গর্ভাঙ্কে জ্ঞানতরঙ্গিণী সভার বর্ণনা উপলক্ষে নাট্যকার ইংরেজী-শিক্ষিত ইয়ংবেঙ্গল সভ্যদের সভ্যতার নামে অসভ্যতার চূড়ান্ত বিকৃতি দেখিয়েছেন। দ্বিতীয় গর্ভাঙ্কেও একটি বাস্তব চিত্র তিনি এঁকেছেন, কিন্তু এই বাস্তবতার স্বরূপ সম্পূর্ণ ভিন্ন। তিনি বাঙালী অন্তঃপুরে গিয়ে তৎকালীন বঙ্গললনাদের একটি অবিকল চিত্র তুলে ধরেছেন। তাদের বঞ্চিত অবকাশে তাসখেলার অলস আমোদবিলাস, সেকেলে রঙ্গরসিকতার তরল আবহাওয়া, পারস্পরিক স্নেহপ্রীতিসিক্ত কথোপকথন প্রভৃতির মধ্য দিয়ে একটি মধুর ও অন্তরঙ্গ পরিবেশের সৃষ্টি হয়েছে। নবকুমারের উন্মত্ত আচরণের কুৎসিত বীভৎসতা সেই পরিবেশটিকে রূঢ় আঘাতে ছিন্নভিন্ন করে দিয়েছে। প্রথম অঙ্কের প্রথম গর্ভাঙ্কে জ্ঞানতরঙ্গিণী সভায় যাবার অনুমতি পাবার জন্য নবকুমার ও কালীনাথ কিভাবে নবকুমারের পিতাকে প্রতারণা করল তার বর্ণনা, দ্বিতীয় গর্ভাঙ্কে জ্ঞানতরঙ্গিণী সভার বাহ্য পরিবেশ, দ্বিতীয় অঙ্কের প্রথম গর্ভাঙ্কে আসল ঘটনা, অর্থাৎ জ্ঞানতরঙ্গিণী সভার মধ্য দিয়ে সভ্যদের পরিচয় দান এবং শেষ দৃশ্যে ওই সভায়

---

১৫। রাজনারায়ণ বসুকে লেখা একটি পত্রে তিনি বলেছিলেন,—... 'but to tell you the candid truth, I half regret having published those things.'

প্রচুর মদ্যপানের অতি বিসদৃশ পরিণতি। প্রহসনের ঘটনাধারায় মোটামুটি অবিচ্ছিন্নতা রয়েছে বটে, কিন্তু ঘটনার অখণ্ড পারম্পর্য ও কৌতূহলোদ্দীপকতার চেয়ে খণ্ড চিত্রগুলির স্বয়ং-সম্পূর্ণ রসই এই প্রহসনে বেশি উপভোগ্য হয়ে উঠেছে।

'একেই কি বলে সভ্যতা'র মধ্যে মধুসূদন তৎকালীন ইয়ংবেঙ্গলদের বিকৃতি ও অসঙ্গতি তুলে ধরে কৌতুকরস সৃষ্টি করেছেন। এই সমাজ তাঁর নিজেরই সমাজ। সেজন্য তাঁর কৌতুকের পাত্র যেন স্বয়ং তিনিই। নবকুমার ও কালীনাথের সঙ্গে তাঁর নিজের সাধর্ম্য ছিল বলে তিনি তাদের চরিত্র মৃদু শ্লেষে বিদ্ধ করেছেন, তীব্র আঘাতে বিপর্যস্ত করেননি। তিনি তাদের চরিত্রের হাস্যকর অসঙ্গতি দেখিয়ে যেন মজা বোধ করেছেন, কঠিন আঘাতে তাদের শাস্তি বিধান করতে চাননি। বরং সেকেলে ধর্মপরায়ণ চরিত্র বাবাজীকে জব্দ করে নবকুমার ও কালীনাথের মতই নিষ্ঠুর আনন্দ বোধ করেছেন। কৌতুকরস সৃষ্টিই প্রহসনের মুখ্য উদ্দেশ্য। সমাজের সমস্যা এখানে আছে, কিন্তু সেই সমস্যা কখনো বড় হয়ে দেখা দেয়নি। মৃদু শ্লেষ ও বক্র দৃষ্টিপাত কোথাও কোথাও আছে বটে, কিন্তু অনর্গল হাসির অফুরন্ত প্রবাহের দ্বারই এখানে মুক্ত করে দেওয়া হয়েছে।

।। বুড় সালিকের ঘাড়ে রোঁয়া ।। মধুসূদনের দ্বিতীয় প্রহসন 'বুড় সালিকের ঘাড়ে রোঁয়া।' 'একেই কি বলে সভ্যতা' লেখা মধুসূদনের পক্ষে স্বাভাবিক ছিল, কারণ ওই প্রহসনে বর্ণিত সমাজ সম্পর্কে তাঁর প্রত্যক্ষ অভিজ্ঞতা ছিল, লেখার সময় শুধু তাঁকে চারপাশে চোখ মেলে তাকাতে হয়েছিল। কিন্তু 'বুড সালিকের ঘাড়ে রোঁয়া'র সমাজ তিনি বহুদিন আগে ছেড়েছিলেন, ওই সমাজের লোকগুলির সঙ্গে তাঁর কোনোদিন পরিচয় ঘটেছিল কিনা সন্দেহ। সেজন্য যে নিখুঁত বাস্তবতা, তীক্ষ্ণ পর্যবেক্ষণ শক্তি ও অভ্রান্ত লোকচরিত্রজ্ঞানের পরিচয় তিনি ওই প্রহসনের মধ্যে দিয়েছেন তা' দেখে অবাক হতে হয়। দূর থেকে তিনি গ্রাম্য জীবনের রোমান্টিক ছবি আঁকেননি, ধুলো কাদা আবর্জনার মধ্যে সেই জীবনের স্থূল, বিরূপ ও বিসদৃশ রূপই প্রত্যক্ষ করেছেন। গ্রামসম্পর্কচ্যুত, নাগরিক জীবনবিলাসী মাইকেল এম. এস. ডাটের পক্ষে হানিফ ও ফতেমার অবিকল জীবনচিত্র তুলে ধরা এবং আঞ্চলিক ভাষার প্রতিটি শব্দ ও ভঙ্গি যথাযথ ব্যবহার করা বিস্ময়কর, সন্দেহ নেই।

'একেই বলে সভ্যতা'র মধ্যে সমাজচিত্র তুলে ধরাই নাট্যকারের প্রধান উদ্দেশ্য ছিল। কিন্তু দ্বিতীয় প্রহসনে তাঁর আসল লক্ষ্য হ'ল চরিত্রচিত্রণ। এই প্রহসনখানিতেও সমাজচিত্র রয়েছে বটে, কিন্তু সেই চিত্রের বিস্তার ও বৈচিত্র্য নেই। 'একেই কি বলে সভ্যতা'য় তিনি চরিত্রকে বাহ্য আচরণের মধ্যে সীমাবদ্ধ রেখেছিলেন। কিন্তু 'বুড় সালিকে' তিনি চরিত্রের আভ্যন্তরীণ ক্রিয়া ও প্রবৃত্তির দিক উদ্ঘাটন করেছেন, সেজন্য চরিত্রের গভীরতা ও জটিলতার সন্ধান এখানে পাওয়া যায়। আগের প্রহসনে তিনি চরিত্রের অসঙ্গতি দেখিয়ে মৃদু শ্লেষমিশ্রিত পরিহাসের উপভোগ্য রস সৃষ্টি করেছেন, কিন্তু 'বুড় সালিকে' চরিত্রের অপরাধ উদ্ঘাটন করে তীক্ষ্ণ ব্যঙ্গের চাবুক দিয়ে শাস্তিবিধান করেছেন। ইয়ংবেঙ্গলী সমাজের প্রতি তাঁর কিছুটা সহিষ্ণু প্রশ্রয়শিথিল কৌতুকপ্রবণতার পরিচয় পাওয়া গেছে, কিন্তু গোঁড়া, কপট-ধর্মধ্বজী, অত্যাচারী ও ইন্দ্রিয়াসক্ত সমাজের প্রতি তাঁর অসহিষ্ণু ক্রোধ ও ক্ষমাহীন শাস্তিবিধানের ইচ্ছাই স্পষ্ট হয়ে উঠেছে। সেজন্য এই প্রহসনে যে হাস্যরস সৃষ্টি করা হয়েছে তাতে ব্যঙ্গের তীব্রতা ও উদ্দেশ্যমূলকতাই পরিস্ফুট হয়েছে। 'একেই কি বলে সভ্যতা'র মধ্যে বহু চরিত্র ও স্বল্পস্থায়ী পরিস্থিতির মধ্যে বৃত্তগঠনের দৃঢ়সংহতি এবং সুপরিকল্পিত কৌতূহলজনক গতি লক্ষ্য করা যায় না। কিন্তু 'বুড় সালিকে' ঘটনার ষড়যন্ত্রমূলক জটিলতা এবং সুপরিচালিত ও সুসংহত ক্রিয়ার গতিবেগ সৃষ্টি করা হয়েছে। মিনাণ্ডার রচিত নব গ্রীক কমেডি এবং পরবর্তীকালে বেন জনসন ও মলেয়ারের কমেডিতে যে জটিল ষড়যন্ত্রমূলক বৃত্তগঠনরীতি লক্ষ্য করা যায় তার সঙ্গে আলোচ্য প্রহসনের বৃত্তগঠনরীতির সাদৃশ্য উল্লেখ-

যোগ্য। এখানে একদিকে দুর্ধর্ষ জমিদার ভক্তপ্রসাদ ও অন্যদিকে হানিফ, ফতেমা ও বাচস্পতির সম্মিলিত প্রতিরোধ—এই উভয়পক্ষের সংঘাতে প্রহসনের রস জমে উঠেছে। ভক্তপ্রসাদের লোলুপ কামনা চরিতার্থ করবার প্রচেষ্টা এবং সেই প্রচেষ্টার অন্তিম ব্যর্থতার মধ্যে যে নাট্যবৈপরীত্য সৃষ্টি করা হয়েছে তার মধ্য দিয়েও প্রহসনখানির ঘনীভূত কৌতূহলোদ্দীপকতা বৃদ্ধি পেয়েছে। প্রহসনখানির ঘটনার মধ্যে আতিশয্য ও অতিরঞ্জন রয়েছে সন্দেহ নেই, বিশেষ করে শেষ দৃশ্যের ঘটনা যেন মাত্রাতিরিক্ত অবিশ্বাস্যতার স্তরে পৌঁছেছে। কিন্তু প্রহসনে স্বাভাবিকতার সীমা উল্লঙ্ঘনে কোনো দোষ হয় না। প্রহসনের দর্শক সাময়িকভাবে সম্ভব-অসম্ভবের সীমারেখা ভুলে গিয়ে কৌতুকের অনর্গল উচ্ছ্বসিত ধারায় নিজেকে ভাসিয়ে দেন।[১৬]

'বুড় সালিকের ঘাড়ে রোঁয়া'র মধ্যে মধুসূদনের নাট্যক্ষমতার শ্রেষ্ঠ নিদর্শন পাওয়া যায় ভক্তপ্রসাদ চরিত্রচিত্রণের মধ্যে। এরূপ নিখুঁত চরিত্রাঙ্কনের দৃষ্টান্ত বাংলা নাটকে খুব কমই আছে। তাঁর চরিত্রের মধ্য দিয়ে বৈষম্য ও বৈপরীত্যের উপাদানগুলি ফলাও করে তুলে ধরে লেখক ব্যঙ্গের চাবুক নির্মমভাবে চালিয়েছেন। আসলের সঙ্গে নকলের তফাত যত বেশি হবে ব্যঙ্গপ্রয়োগকৌশল ততই সূক্ষ্ম ও শাণিত হয়ে উঠবে। ভক্তপ্রসাদ সনাতন ধর্মের মূর্তিমান প্রতিনিধি অথচ ভাবনা কামনা ও আচরণে তিনি অধর্মের ঘৃণ্যতম প্রতীক! তিনি বয়সে বৃদ্ধ হয়েছেন, কিন্তু নবীন যুবকের কামনালোলুপতায় তিনি হিতাহিতজ্ঞানশূন্য! পুত্রের সদাচরণ সম্পর্কে তিনি চিন্তান্বিত অথচ পিতার পক্ষে বিসদৃশ কুক্রিয়ায় তাঁর চরম আসক্তি! দরিদ্র প্রজা ও দুঃস্থ লোকের একটি পয়সা ছাড়তে তিনি রাজী নন অথচ লাম্পট্যবৃত্তির জন্য মুক্তহস্তে টাকা ছড়াতে তাঁর বাধে না! ভক্তপ্রসাদের মধ্যে লালসার যে নগ্ন রূপটি নাট্যকার তুলে ধরেছেন তার বুঝি তুলনা নেই। নারীদেহের প্রতি তাঁর আগ্রাসী চাহনি, তাঁর কামতরল কণ্ঠ থেকে অর্ধস্ফুট ছড়ার আবৃত্তি, অবৈধ সম্ভোগের আশায় তাঁর রোমাঞ্চিত প্রতীক্ষা রতিরঙ্গবিলাসের অনুকূল সাজসজ্জা ও প্রসাধন প্রভৃতি বিষয় পুঙ্খানুপুঙ্খভাবে ফুটিয়ে তোলা হয়েছে।

হানিফ ও ফতেমা চরিত্র দুটির মধ্যে কৃষকজীবনের বাস্তবতা, সমস্যাপীড়িত রূপ, আদিম সরলতা প্রভৃতি আশ্চর্য নিপুণতার সঙ্গে অঙ্কন করা হয়েছে। তবে চরিত্র দুটির আচরণে কিছু কিছু অসঙ্গতি চোখে পড়ে। হানিফের মত সরল ও গোঁয়ার কৃষকের পক্ষে শেষ দৃশ্যে ভক্তপ্রসাদের সঙ্গে চতুর রসিকতা করা অস্বাভাবিক। ফতেমার পক্ষে ভক্তপ্রসাদের মত দোর্দণ্ড জমিদারকে জব্দ করবার জন্য ষড়যন্ত্রের জাল বিস্তার করাও মোটেই বিশ্বাস্য মনে হয় না। এই বিপজ্জনক খেলায় ইচ্ছা করে যে পা বাড়িয়েছে তার পক্ষে শেষ দৃশ্যে ষড়যন্ত্রের অনিবার্য পরিণতি-মুখে ভয় পেয়ে যাওয়াও অসঙ্গত। না, ফতেমার ভয় পাওয়াটা ভান? তা' হলে বলতে হবে, ফতেমার মত ছলনাময়ী অভিনেত্রী কৃষকরমণীকুলে দুর্লভ।

'একেই কি বলে সভ্যতা'র মত 'বুড় সালিকের ঘাড়ে রোঁয়া'তেও মধুসূদন সংলাপ রচনায় অসাধারণ নৈপুণ্যের পরিচয় দিয়েছেন। এই প্রহসনে নিম্নশ্রেণীর চরিত্রদের মুখে তিনি যশোহরের ভাষা ব্যবহার করেছেন। মধুসূদন দীর্ঘকাল নগরবাসী ও বিজাতীয় সমাজভুক্ত হয়েও যে নিজের জেলার ভাষা ভোলেননি তা' দেখে বিস্মিত হতে হয়। শুধু আঞ্চলিক ভাষা প্রয়োগ নয়, চরিত্রের জাতি, শ্রেণী, প্রকৃতি ও মানসিকতা অনুযায়ী তিনি শব্দ ও বাগ্‌ভঙ্গি প্রয়োগ করেছেন। মুসলমান চরিত্রের মুখে প্রচুর মুসলমানী শব্দ দিয়ে সেই চরিত্রের ধর্মীয়

---

১৬। 'প্রহসন সম্পর্কে' The Oxford Companion to the Theatre-এ (৩য় সং) বলা হয়েছে,— 'an extreme form of comedy in which laughter is raised at the expense of probability, particularly by horse-play and bodily assault'.

বাস্তবতা তিনি বজায় রেখেছেন। ভক্তপ্রসাদ ও বাচস্পতির মত চরিত্র আঞ্চলিক ভাষা ব্যবহার করেনি বটে, কিন্তু তদ্ভব শব্দ ও সংক্ষিপ্ত বাক্য প্রয়োগের ফলে তাদের ভাষায় সচল স্বাভাবিকতার পরিচয় পাওয়া গেছে। পূর্বেই বলা হয়েছে, ভক্তপ্রসাদের মুখে কামরসাত্মক ছড়া ও প্রবাদগুলি ব্যবহৃত হওয়াতে চরিত্রটির কামুক রূপটি অতিমাত্রায় বাস্তব হয়ে উঠেছে।[১৭]

।। পদ্মাবতী ।। প্রহসন দু'খানির পর মধুসূদনের দ্বিতীয় নাটক 'পদ্মাবতী' প্রকাশিত হয়। মধুসূদন রাজনারায়ণকে একটি পত্রে এই নাটক সম্পর্কে লিখেছিলেন, 'It is also written on the classical model'[১৮] এই 'Classical model' বলতে মধুসূদন কি বুঝেছিলেন? মধুসূদন ক্লাসিক অথবা গ্রীক নাট্যরীতি অবলম্বনে এই নাটক লেখেননি। সংস্কৃত নাট্যরীতিও তিনি অনুসরণ করেননি। নাট্যরীতির দিক দিয়ে তিনি শেকসপীরীয় অথবা রোমাণ্টিক রীতিই গ্রহণ করেছিলেন। সুতরাং model বলতে তিনি নিশ্চয়ই নাট্যরীতি বোঝাতে চাননি। সম্ভবত তিনি গ্রীক কাহিনীবীজ এবং সংস্কৃত নাটকের চরিত্র, পরিবেশ ও সংলাপ অনেকখানি অনুসরণ করেছিলেন বলেই তিনি 'classical model' কথাটি ব্যবহার করেছিলেন। মধুসূদন ওই পত্রে লিখেছিলেন যে তিনি তিন চারখানা ক্লাসিকধর্মী নাটক লিখবেন এবং তারপর ঐতিহাসিক অথবা অন্য বিষয় অবলম্বন করবেন। এখানেও বোঝা যাচ্ছে যে, ক্লাসিকধর্মী নাটক ('Plays of the classical kind') বলতে তিনি গ্রীক অথবা সংস্কৃত নাটকের বিষয়বস্তুই ভেবেছিলেন। 'পদ্মাবতী' নাটক রচনার সময় তিনি সংস্কৃত ও গ্রীক সাহিত্যে মগ্ন হয়েছিলেন।[১৯] গ্রীক সাহিত্যচর্চার ফলে তিনি কলহ-আপেলের (Apple of discord) কাহিনীটি গ্রহণ করেছিলেন, কিন্তু ওই কাহিনীর ভারতীয় রূপদান সম্পর্কে তিনি বিশেষ সচেতন ছিলেন।[২০] তিনি ইউরোপীয় নাটকের আদর্শ অনুযায়ী নাটক লেখার সংকল্প ব্যক্ত করেছিলেন বটে, কিন্তু সেই আদর্শ তিনি প্রধানত গ্রহণ করেছিলেন নাট্যগঠনরীতিতে; চরিত্রচিত্রণ, সংলাপরচনা ও রসসৃষ্টিতে তিনি প্রধানত সংস্কৃত নাটকের আদর্শই অনুসরণ করেছিলেন। সুতরাং 'শর্মিষ্ঠা' নাটকের ন্যায় 'পদ্মাবতী'তেও মধুসূদনের ঘোষিত আদর্শ ও সেই আদর্শ রূপায়ণের মধ্যে অনেকখানি অমিল রয়েছে।

সমসাময়িককালে 'শর্মিষ্ঠা' যতখানি সমাদর পেয়েছিল 'পদ্মাবতী' ততখানি সমাদর পেয়েছিল বলে মনে হয় না। যতীন্দ্রমোহন ঠাকুর 'পদ্মাবতী'র প্রশংসা করলেও 'শর্মিষ্ঠা'র প্রতি তাঁর অধিকতর আকর্ষণের কথা বলেছিলেন। মধুসূদনের একখানি পত্রে জানা যায় যে, রাজনারায়ণ 'পদ্মাবতী' নাটকটিকে প্রশংসা করেছিলেন। এ কথা সত্য যে, কোনো কোনো দিক দিয়ে মধুসূদন 'পদ্মাবতী'তে অধিকতর নাট্যনৈপুণ্য দেখিয়েছেন। 'শর্মিষ্ঠা'য় সংবাদজ্ঞাপক ও বিবৃতিমূলক সংলাপ অনেক জায়গায় থাকবার ফলে নাটকীয়তায় ব্যাঘাত ঘটেছে, কিন্তু 'পদ্মাবতী'তে সংলাপ প্রায় সর্বত্র প্রত্যক্ষ ক্রিয়াশ্রয়ী হয়েছে। 'শর্মিষ্ঠা'য় অনেক সংলাপ অতিমাত্রায় দীর্ঘ এবং সংলাপের বাক্যগুলিও বহু বিস্তৃত ও ধীরগতিসম্পন্ন, কিন্তু 'পদ্মাবতী'তে

১৭। মধুসূদনের প্রহসন সম্পর্কে বিস্তৃত আলোচনা রয়েছে আমার 'বাংলা নাটকের ইতিহাস'-এ। প্রহসনের হাস্যরস নিয়ে বিশ্লেষণ করা হয়েছে, 'বঙ্গসাহিত্যে হাস্যরসের ধারা'য়।

১৮। ১৮৬০ সালের ২৪-এ এপ্রিল লিখিত পত্র

১৯। ওই সময়ে রাজনারায়ণ বসুকে একখানি পত্রে (১৫ই মে, ১৮৬০) মধুসূদন লিখেছিলেন, 'I read Sanskrit, Latin & Greek and scribble'.

২০। মধুসূদন উপরে উল্লিখিত পত্রে লিখেছিলেন, 'I am sure I need not tell you that in the first Act you have the Greek story of the golden apple Indianised'.

সংলাপ আকারে ছোট হয়েছে এবং বাক্যগুলি আকারে সংক্ষিপ্ত হওয়াতে অধিকতর নাট্যবেগ-সম্পন্ন হয়েছে। 'পদ্মাবতী'তে বৃত্তগঠনের মধ্যে রহস্য ও কৌতূহল ঘনীভূত করে তোলার সচেতন চেষ্টা লক্ষ্য করা যায় এবং শচী ও রতির প্রতিদ্বন্দ্বিতার মধ্য দিয়ে নাট্যসংঘাত সৃষ্টির প্রয়াসও সুস্পষ্ট। পদ্মাবতী মুরজার কন্যা অথচ তার ক্ষতিসাধনে তিনি সহযোগিতা করছেন, এর মধ্যে যে নাট্যশ্লেষ রয়েছে নাট্যকার তার সদ্ব্যবহার করেছেন। আবার পদ্মাবতীর পরিচয় না জেনেও মুরজার মাতৃহৃদয় উদ্বেলিত হয়ে ওঠে। মুরজার এ-ধরনের স্নেহসিক্ত ব্যাকুলতা দেখে দর্শকদের মনে নাট্যোৎকণ্ঠা জেগে ওঠে। মুরজা-পদ্মাবতীর সম্পর্ক-রহস্য উদ্‌ঘাটন পর্যন্ত এই নাট্যোৎকণ্ঠা অক্ষুণ্ণ থাকে। এমনিভাবে বিভিন্ন দিক দিয়ে বিচার করে দেখা যায় যে, মধুসূদন 'শর্মিষ্ঠা' অপেক্ষা 'পদ্মাবতী'তে নাট্য-আঙ্গিক সম্পর্কে অধিকতর পরিণত জ্ঞানের পরিচয় দিয়েছেন। কিন্তু তা' সত্ত্বেও বলা যায়, কোনো কোনো দিক দিয়ে 'শর্মিষ্ঠা'র আবেদন 'পদ্মাবতী' অপেক্ষা গভীরতর। 'শর্মিষ্ঠা'য় মর্তলোকের মানব-মানবীর কথাই বলা হয়েছে, সেজন্য ওই নাটকের একটি স্বাভাবিক আবেদন রয়েছে। কিন্তু 'পদ্মাবতী'র প্রধান অংশে স্বর্গীয় দেবদেবী লীলা। দেবীদের পারস্পরিক প্রতিদ্বন্দ্বিতা যতই জোরালো হোক না কেন, তাতে সত্যকার দুঃখবেদনার কোনো স্পর্শ নেই, তার মধ্যে কোনো মানবিক রস নেই। 'পদ্মাবতী' এবং একই সময়ে রচিত 'তিলোত্তমাসম্ভব' কাব্যে মানবিক রসের অভাবের ফলে ওই রচনাগুলির কোনো অকৃত্রিম আবেদন নেই। ইন্দ্রনীল ও পদ্মাবতীর সাময়িক বিচ্ছেদ এবং বেদনাও অনেকটা সাজানো, কৃত্রিম ও প্রাণহীন। দেবযানীর মত জীবন্ত চরিত্র 'পদ্মাবতী'তে নেই। এমন কি শর্মিষ্ঠার সংলাপ আড়ষ্ট ও কৃত্রিম হলেও পদ্মাবতী অপেক্ষা তার চরিত্রে অধিকতর স্বাভাবিক হৃদয়বৃত্তির পরিস্ফুরণ ঘটেছে। 'শর্মিষ্ঠা'য় কৌতুকরস সৃষ্টির জন্য শুধুমাত্র বিদূষক চরিত্রের অবতারণা করা হয়েছে। কিন্তু পদ্মাবতীতে কঞ্চুকী ও বিদূষক এই দুটি চরিত্র কৌতুকরস-সৃষ্টির ভার নিয়েছে। সেজন্য 'পদ্মাবতী'তে বিদূষক চরিত্রের স্থান কিছুটা সংকীর্ণ হয়ে পড়েছে। 'পদ্মাবতী'র বিদূষককে অধিকতর চতুর ও প্রত্যুৎপন্নমতিসম্পন্ন মনে হ'তে পারে, কিন্তু 'শর্মিষ্ঠা'র বিদূষকও আসলে বোকা নয় এবং তার বাক্যের তীক্ষ্ণতা ও সরসতা বরং আরো বেশি।

গ্রীক পৌরাণিক কাহিনীর সঙ্গে শকুন্তলা নাটকের কিছু কিছু ঘটনা ও চরিত্র মিশিয়ে মধুসূদন 'পদ্মাবতী' নাটক রচনা করেন। ইন্দ্রনীল ও পদ্মাবতীর অংশে 'শকুন্তলা'র প্রভাব স্পষ্ট এবং শচী, মুরজা ও রতির প্রতিদ্বন্দ্বিতা অংশ নাট্যকার গ্রীক কাহিনী অনুসরণ ক'রে সন্নিবেশিত করেছেন। প্রথমেই হরিণের পশ্চাদ্ধাবন করতে করতে ধনুর্বাণ হস্তে রাজার প্রবেশের ঘটনাটি অবিকল 'শকুন্তলা' থেকে নেওয়া, তারপরেই গ্রীক কাহিনীর অবিকল অনুসরণ। জুনো, প্যালাস ও ভিনাস হয়েছেন যথাক্রমে শচী, মুরজা ও রতি। গ্রীক কলহদেবী ডিসকর্ডিয়া রূপান্তরিত হয়েছেন হিন্দু কলহ দেবতা নারদে। প্যারিস হয়েছেন ইন্দ্রনীল এবং হেলেনের অনুরূপতা পাওয়া যায় পদ্মাবতীতে। তবে হেলেনের ন্যায় পদ্মাবতী অপরের স্ত্রী নয়, মধুসূদন হিন্দু নীতি রক্ষা করেই পদ্মাবতীকে কুমারী নারীরূপে উপস্থাপিত করেছেন। গ্রীক উপাখ্যানে দেবীদের নগ্ন সৌন্দর্য বিচার ক'রে প্যারিস ভিনাসকেই শ্রেষ্ঠ সুন্দরী বলেছিলেন। মধুসূদন ভারতীয় নীতি ও রুচির দিকে লক্ষ্য রেখেই নগ্ন সৌন্দর্যের ব্যাপারটি এড়িয়ে গেছেন। প্রথম অঙ্কটিকে নাট্যঘটনার সূচনা-অংশ বলা যায়। দ্বিতীয় অঙ্ক থেকে ইন্দ্রনীল ও পদ্মাবতীকে কেন্দ্র করে তিন দেবীর প্রতিদ্বন্দ্বিতাই দেখানো হয়েছে। প্রতিদ্বন্দ্বিতা প্রধানত শচী ও রতির মধ্যে, মুরজাকে বরাবর দ্বিধাগ্রস্ত ও ক্রিয়াবিমুখ মনে হয়েছে। এই দৈবশক্তি নিয়ন্ত্রণের ফলে ইন্দ্রনীল ও পদ্মাবতী কারো চরিত্রই স্বাধীন ও ব্যক্তিত্বসম্পন্নরূপে বিকশিত হ'তে পারেনি। কঞ্চুকী, সখী, পরিচারিকা প্রভৃতি চরিত্রের অকারণ সবিস্তার

উপস্থাপনার ফলে আসল চরিত্রগুলির উপরে গুরুত্ব পড়েনি। ইন্দ্রনীলের ছদ্মবেশ-ধারণের কোনো কারণ প্রতিষ্ঠিত হয়নি। আবার পদ্মাবতীর প্রকৃত পরিচয় প্রথমে ইন্দ্রনীলের কাছে গোপন রাখা হয়েছে। ইন্দ্রনীল ও পদ্মাবতী উভয়ে পরস্পরের প্রকৃত পরিচয় না জেনেও পরস্পরের প্রতি আকৃষ্ট হয়েছে। এর ফলে নাটকের মধ্যে রহস্যঘন জটিলতার সৃষ্টি হয়েছে। কিন্তু নাট্যকার এই রহস্যঘন জটিলতার বিস্তার ক'রে ঘনীভূত নাট্যরস সৃষ্টি করতে সক্ষম হন নি। অল্প পরেই অত্যন্ত হাল্কা কারণে রহস্যের উন্মোচন হ'য়ে গেছে। ইন্দ্রনীল ও পদ্মাবতীর পারস্পরিক অনুরাগ দেখানো হয়েছিল। কিন্তু তাঁদের মিলনের সম্ভাবনা, আয়োজন কিছুই দেখানো হ'ল না। কিভাবে কি ঘটল তা' বোঝাই গেল না। চতুর্থ অঙ্কে ইন্দ্রনীল ও পদ্মাবতীর ক্ষতিসাধনের প্রধান অস্ত্ররূপে কলি চরিত্রের অবতারণা হয়েছে। মোটা-মুটি এই অঙ্কে শচীর প্রভাব ও সক্রিয়তাই বেশি। তবে যেভাবে পদ্মাবতীকে রাজপুরীর বাইরে আনা হয়েছে তা বিশ্বাস্য মনে হয় না। শেষ অঙ্কে অন্তিম জয় অবশ্য ঘটেছে রতির। অবশেষে যথারীতি মধুময় মিলন। নারদও ভালো মানুষ হয়ে এ-মিলনের একজন সহায়ক। সব কিছুই সাজানো এবং দেবদেবীর অকারণ ও সাময়িক খেয়ালপ্রসূত মনে হয়। মানবচরিত্রগুলি দেবদেবীর হস্তচালিত প্রাণহীন পুতুল হয়েছে মাত্র।

'পদ্মাবতী'তে গভীর হৃদয়াবেগ ব্যক্ত করবার স্থান খুব কমই আছে, এবং সেজন্যই ভাষায় চিত্র, সঙ্গীত, অলঙ্কার প্রভৃতি ব্যবহারের সুযোগও খুব সীমাবদ্ধ। সেজন্য সংস্কৃত ভাষার সম্পদ গ্রহণ করবার প্রয়োজন নাট্যকারের হয় নি। দেবীদের ঈর্ষা ও দ্বেষ এবং বহুতর অপ্রধান চরিত্রের সাধারণ কথাবার্তার মধ্যে নাট্যকার সংস্কৃত ভাষাজাত গাম্ভীর্য ও মহিমা সৃষ্টি করবার সুযোগ পান নি, তবে ইন্দ্রনীল ও পদ্মাবতীর অনুরাগ ও বেদনা ফুটিয়ে তোলার জায়গায় তিনি সংস্কৃত ভাষার শব্দসম্পদ ও অলংকার খুব বেশি পরিমাণে ব্যবহার করেছেন। ওই সব অংশে তাঁর সংলাপ সংস্কৃতের অনুবাদ বলে মনে হয়। তবে আগেই বলা হয়েছে, 'শর্মিষ্ঠা' অপেক্ষা 'পদ্মাবতী'তে বাক্যগুলি অধিকতর সংক্ষিপ্ত হয়েছে এবং নাটকের উপযোগী হয়েছে। 'পদ্মা-বতী'তে মধুসূদন কিছু কিছু অমিত্রাক্ষর ছন্দের পদ্যসংলাপ ব্যবহার করেছেন। রাজনারায়ণ বসুকে একখানি পত্রে তিনি লিখেছিলেন, 'I am of opinion that our drama should be in blank verse and not in prose, but the innovation must be brought about by degrees. 'পদ্মাবতী'তে তাঁর এই মতকে তিনি নাট্যভাষায় রূপায়িত করতে চেষ্টা করেছেন। তবে পদ্য সংলাপ ব্যবহারের প্রকৃত মর্ম তিনি উপলব্ধি করতে পেরেছেন ব'লে মনে হয় না। এ-বিষয়ে শেকসপীয়রের আদর্শ তিনি কেন গ্রহণ করেন নি তা' বোঝা যায় না। শেকসপীয়র প্রধান চরিত্রগুলির মুখে তীব্র ও গভীর ভাবাবেগ প্রকাশ করবার জন্য পদ্য সংলাপের ব্যবহার করেছেন। কিন্তু মধুসূদন, কঞ্চুকী ও কলির মুখে পদ্যসংলাপ প্রয়োগ করেছেন। কঞ্চুকী কৌতুকরসাত্মক চরিত্র এবং কলি নীচ প্রবৃত্তিময় ক্ষতিকারী চরিত্র। উভয়ের মুখেই পদ্যসংলাপের ভাব, আবেগ, স্পন্দন সব ব্যর্থ হয়েছে। অনুচিত স্থানে এবং বিসদৃশ চরিত্রের মুখে পদ্যসংলাপের ব্যবহার হওয়াতে সেই সংলাপ সম্ভবত কারো সপ্রশংস কৌতূহল উদ্রেক করতে পারেনি। বোধ হয় সেকারণেই মধুসূদন অন্তত নাটকের ক্ষেত্রে অমিত্রাক্ষর ছন্দ ব্যবহারের কথা আর চিন্তা করেন নি।[২১]

২১। পরবর্তী নাটক 'কৃষ্ণকুমারী'র মঙ্গলাচরণে মধুসূদন বলেছিলেন, 'অমিত্রাক্ষর পদ্যই নাটকের উপযুক্ত পদ্য, কিন্তু অমিত্রাক্ষর পদ্য এখনও এ-দেশে এত দূর পর্যন্ত প্রচলিত হয় নাই, যে তাহা সাহসপূর্ব্বক নাটকের মধ্যে সন্নিবিষ্ট করিয়া সাধারণ জনগণের মনোরঞ্জন করিতে পারি।

।। কৃষ্ণকুমারী ।। মধুসূদনের তৃতীয় নাটক কৃষ্ণকুমারীতে তাঁর নাট্যপ্রতিভার চূড়ান্ত পরিণতি দেখা গেল। পূর্ববর্তী নাটক দুটি রচনার মধ্য দিয়ে নাটক সম্পর্কে তাঁর জ্ঞান ও অভিজ্ঞতা অনেকখানি বৃদ্ধি পেয়েছিল। 'শর্মিষ্ঠা'য় মধুসূদনের কবিপ্রতিভা তাঁর নাট্যপ্রতিভাকে আচ্ছন্ন ক'রেছিল। 'পদ্মাবতী'তে নাট্যপ্রতিভার আংশিক মুক্তি এবং 'কৃষ্ণকুমারী'তে সেই প্রতিভার পূর্ণমুক্তি। হয়তো 'কৃষ্ণকুমারী'তে রোমাণ্টিক প্রণয়ের দৃশ্য নেই ব'লে কাব্যময় ভাবোচ্ছ্বাস প্রকাশ করবার প্রয়োজন উপলব্ধি হয়নি। কিন্তু এই নাটকে হৃদয়াবেগ অনেক স্থানেই প্রবলভাবে ব্যক্ত হয়েছে, সে সব জায়গাতেও সংস্কৃতের প্রভাব খুবই পরিমিত। মধুসূদন এতদিন পরে বুঝতে পেরেছেন যে, একই হৃদয়াবেগ কাব্য ও নাটকে ভিন্ন ভিন্ন ভাবে ব্যক্ত করতে হয়। নাট্যাভিনয় সম্পর্কে ক্রমবর্ধমান উৎসাহ ও সচেতনতার ফলে তিনি নাটককে পাঠ্য না ক'রে দৃশ্য ক'রে তোলার দিকে অধিকতর যত্নবান হলেন। কেশবচন্দ্র গঙ্গোপাধ্যায়ের সঙ্গে আলাপ-আলোচনার মধ্য দিয়ে তিনি নাট্যতত্ত্ব, নাট্যরীতি ও দর্শকদের রুচি ও প্রবণতা সম্পর্কে অনেক জ্ঞান লাভ করেছিলেন। কেশবচন্দ্র মস্ত বড় অভিনেতা ছিলেন এবং নাটকের অভিনেয়তার দিকে লক্ষ্য রেখেই তিনি নাটক সম্পর্কে সব মতামত প্রকাশ করেছিলেন। মধুসূদন শেষ পর্যন্ত তাঁর নির্দেশই সব মেনে নিয়েছিলেন। একখানি পত্রে তিনি তো অসঙ্কোচে ব'লে ফেলেছিলেন, 'But master's Hookum is my motto'. কেশবচন্দ্রের প্রতি তিনি কতখানি কৃতজ্ঞ ছিলেন তা এই নাটকের 'মঙ্গলাচরণে'র অন্তর্গত কয়েকটি কথার মধ্য দিয়ে সুস্পষ্ট বোঝা যাবে, 'আমার এই বাঞ্ছা যে, ভবিষ্যতে এ দেশীয় পণ্ডিত সম্প্রদায় জানিতে পারেন, যে আপনার সদৃশ দর্শনকাব্যবিশারদ একজন মহোদয়ব্যক্তি মাদৃশ জনের প্রতি অকৃত্রিম সৌহার্দ প্রকাশ করিতেন।'

'কৃষ্ণকুমারী' যে সংস্কৃত প্রভাব থেকে অনেকখানি মুক্ত হ'তে পেরেছে তার আর একটি কারণ হ'ল ঐতিহাসিক বিষয়বস্তু। প্রাচীন পুরাণ থেকে যখন কাহিনী গ্রহণ করেছিলেন, তখন স্বাভাবিক কারণেই মধুসূদন সংস্কৃত নাটককে আদর্শ মনে করেছিলেন। কিন্তু ঐতিহাসিক নাটকের কাহিনী হ'ল আমাদের কাছাকাছি সময়ের কাহিনী। এই নাটকের আদর্শ সংস্কৃত নাটক হ'তে পারে না। 'কৃষ্ণকুমারী' নাটক লেখার সময় ইতিহাস সম্পর্কে মধুসূদনের সচেতনতা লক্ষ্য করা যায়। 'কৃষ্ণকুমারী' লেখার আগে 'রিজিয়া' নাটক রচনার সঙ্কল্পের মধ্যে এই ইতিহাস-সচেতনতার পরিচয়ই পাওয়া যায়। পুরাণ ও মহাকাব্যে যাঁর চিত্ত মগ্ন হ'য়ে ছিল ইতিহাস সম্পর্কে তাঁর এই কৌতূহলের কারণ কি তা' বিশ্লেষণ করা যেতে পারে। উনিশ শতকের নবজাগরণের ফলে যে স্বাজাত্যচেতনা ও স্বদেশপ্রাণতার উদ্ভব হয়েছিল তা' ইতিহাসের কীর্তিময় কর্মপ্রবাহ ও বলিষ্ঠ সংগ্রামশীলতা থেকে প্রেরণা লাভ করতে চেয়েছিল। স্বপ্নময় দূর অতীত নয়, নিকটবর্তী বাস্তব অতীত থেকে মানুষের সম্মিলিত অভ্যুত্থান ও অপ্রতিহত অভিযান, মনুষ্যত্বের অপরাজেয় আত্মপ্রকাশ এবং তার অসামান্য সম্ভাবনা থেকে উদ্দীপনা লাভ ক'রে উনিশ শতকের নবজাগ্রত প্রতিভা ভবিষ্যতের পথে দৃঢ় পদক্ষেপে চলতে চেয়েছিল। রঙ্গলাল ঐতিহাসিক কাব্য রচনা করে ইতিহাসের পটভূমিতে তৎকালীন জাতীয় মানসের উদ্দীপিত আশা-আকাঙ্ক্ষাকে রূপায়িত করতে চেয়েছিলেন, মধুসূদন তাঁর ঐতিহাসিক নাটকে তাই চাইলেন। তবে ঐতিহাসিক বিষয় নির্বাচনেও মধুসূদন কেশবচন্দ্রের কাছে ঋণী ছিলেন। কেশবচন্দ্র একখানি পত্রে মধুসূদনকে লিখেছিলেন, 'Can't we cull out a subject from the history of the Rajputs?' রাজপুতজাতির বীরত্বপূর্ণ সংগ্রাম, অতুলনীয় স্বদেশপ্রীতি এবং মহৎ আত্মোৎসর্গ পরবর্তীকালে বাংলা সাহিত্যে যে স্বদেশী ভাবোদ্দীপনা জাগিয়ে তুলেছিল তার সূচনা হয়েছিল রঙ্গলালের কাব্যে ও মধুসূদনের নাটকে।

'কৃষ্ণকুমারী' নাটকের বিষয়বস্তু তিনি টডের রাজস্থান থেকে নিয়েছিলেন। কিন্তু এর গঠন-রীতি, চরিত্রচিত্রণ, সংলাপরচনা ও রসসৃষ্টিতে তিনি সচেতন ভাবে পাশ্চাত্ত্য আদর্শ অনুসরণ

করেছিলেন। অবশ্য চরিত্রপরিকল্পনায় সংস্কৃত নাটক 'মৃচ্ছকটিকে'র কিছুটা প্রভাব আছে বটে, কিন্তু সেই প্রভাব নাটকের শিল্পরীতি ও রসের মধ্যে কোথাও নেই। পাশ্চাত্ত্য নাটকের কোন্ বিশিষ্ট শিল্পরীতি তিনি অনুসরণ করেছিলেন তা' আলোচনা করা যেতে পারে। মধুসূদন কেশবচন্দ্রকে একখানি পত্রে লিখেছিলেন, 'Lord ! What a romantic Tragedy it will make !' ওই পত্রে কিছুটা পরেই তিনি আবার লিখেছিলেন, 'Fancy, only 5 or 6 males, and but 4 females in a Historic Tragedy ! মধুসূদন 'কৃষ্ণকুমারী' নাটককে একবার romantic tragedy এবং একবার historic tragedy বললেন। রোমান্টিক ও হিস্টোরিক উভয় প্রকার ট্র্যাজেডিই শেকসপীয়রের ট্র্যাজেডিকে বোঝায়। উভয় প্রকার ট্র্যাজেডিতে নাটকের আঙ্গিক ও রসচেতনা একই ধরনের। কিন্তু রোমান্টিক ট্র্যাজেডিতে কাল্পনিক ইতিবৃত্তমূলক ঘটনা প্রাধান্য পায় এবং হিস্টোরিক ট্র্যাজেডিতে ঐতিহাসিক ঘটনা ও চরিত্রই মুখ্য স্থান লাভ করে, যেমন Henry IV, Richard III ইত্যাদি। 'কৃষ্ণকুমারী' নাটকটিকে হিস্টোরিক অথবা ঐতিহাসিক ট্র্যাজেডি বলা সঙ্গত, কারণ এর মধ্যে ঐতিহাসিক চরিত্রগুলির ট্র্যাজেডিই ফুটিয়ে তোলা হয়েছে। কিন্তু 'কৃষ্ণকুমারী' রচনার সময় মধুসূদন গ্রীক, ল্যাটিন ও ফরাসী নাটক সম্পর্কেও বিশেষ অবহিত ছিলেন। কেশবচন্দ্রকে লিখিত আর একখানি পত্রে তিনি লিখেছিলেন, The Greek and Latin Dramas are not written in Hexameter'. এখানেই বোঝা যাচ্ছে যে, তিনি গ্রীক ও ল্যাটিন নাটক সম্পর্কে কতখানি জ্ঞানসম্পন্ন ছিলেন। মনে হয়, তিনি গ্রীক ক্লাসিক নাটকের আদর্শে প্রথমে নাটকটি রচনা করেছিলেন, সেজন্য গোড়ার দিকে তিনি কোনো উপবৃত্ত রাখেন নি। কেশবচন্দ্রের পরামর্শে তিনি বিলাসবতী-মদনিকার উপবৃত্তটি অবতারণা করেন। তাঁর কথাতেই বোঝা যায় যে, তিনি নাটকটিকে সংক্ষিপ্ত ও জটিলতামুক্ত করতে পেরেছিলেন। এই সংক্ষিপ্ত নাটকের পরিপূরকরূপে তিনি একটি প্রহসনের অভিনয়ের পক্ষে মত প্রকাশ করেছিলেন। মধুসূদন কেশবচন্দ্রকে লেখা পরবর্তী পত্রে উপবৃত্ত সন্নিবেশিত করা সম্পর্কে তাঁর অভিমত উল্লেখ করেছিলেন, 'You suggest an under plot, the suggestion is good. . . . But it will involve the necessity of two more females'. পরবর্তী পত্রে মধুসূদন কেশবচন্দ্রের পরামর্শ গ্রহণ ক'রে উপবৃত্তটি নাটকের মধ্যে সন্নিবেশিত করার ইচ্ছা ব্যক্ত করেছিলেন, 'I am for two more females. This জগৎসিংহ of জয়পুর had a favourite mistress. Tod gives her name as the 'Essence of Camphor.' I think we may bring her in and allow her jealousy full play.' মধুসূদন যখন নাটক রচনা করেছিলেন তখন দর্শকদের প্রচুর অবকাশ ছিল এবং তারা দীর্ঘস্থায়ী নাটকই পছন্দ করত। এলিজাবেথীয় দর্শকদের ন্যায় তাদের চাহিদার দিকে লক্ষ্য রেখেই ঘটনার বিস্তার করা হ'ত এবং বৃত্তের সঙ্গে এক কিংবা একাধিক উপবৃত্ত যুক্ত হ'ত। কেশবচন্দ্রের সঠিক পরামর্শ অনুযায়ী মধুসূদন নাটকের মধ্যে উপবৃত্ত যুক্ত ক'রে নাটকটিকে আকর্ষণীয় ক'রে তুলেছিলেন। তবে চরিত্র-পরিকল্পনায় মধুসূদন ইউরিপিডিসের ট্র্যাজেডি Iphigenia in Aulis' নাটকের দ্বারা নিঃসন্দেহে প্রভাবান্বিত হয়েছিলেন। এ-সম্পর্কে পরে আলোচনা করা হচ্ছে। মধুসূদন কেশবচন্দ্রকে লিখিত আর একখানি পত্রে ফরাসী নাটকের দৃশ্যযোজনার রীতি উল্লেখ করেছিলেন। ফরাসী নাটক সম্পর্কে তাঁর এই পরিচয়ের নিদর্শন পেয়ে মনে হয় যে, তিনি হয়তো রাসিনের প্রসিদ্ধ নাটক Iphigenie দ্বারাও প্রভাবান্বিত হয়ে থাকবেন।

টডের রাজস্থান থেকে মধুসূদন কতখানি ঐতিহাসিক উপাদান গ্রহণ করেছিলেন এবং কোথায় কোথায় নাট্যকারের মৌলিকতা প্রকাশ পেয়েছে তা' আলোচনা করা যেতে পারে। টডের

গ্রন্থ অনুসরণ ক'রে তিনি উদয়পুরের রাজপরিবারের কাহিনীই নাটকের মধ্যে মূল কাহিনী-রূপে গ্রহণ করেছেন। ভীমসিংহ, অহল্যাবাই ও কৃষ্ণকুমারী ইতিহাসপ্রসিদ্ধ চরিত্র। মেবারের অসহায় অবস্থা, দেশরক্ষার জন্য রাণার কৃষ্ণাকে হত্যার আদেশ এবং কৃষ্ণকুমারীর আত্মবলিদান প্রভৃতি ঘটনা নাট্যকার ইতিহাসকে বিশ্বস্তভাবে অনুসরণ করে নাটকের মধ্যে উপস্থাপিত করেছেন। তবে কিভাবে কৃষ্ণার মৃত্যু ঘটল তার বর্ণনাতে নাট্যকার কিছুটা মৌলিকতার পরিচয় দিয়েছেন। নাটকে দেখানো হয়েছে কৃষ্ণা নিজে খড়্গাঘাতে আত্মহত্যা করেছে। এই মৃত্যু চমকপ্রদ, নাটকীয় এবং এর মধ্য দিয়ে কৃষ্ণার আত্মোৎসর্গের মহিমা ও বেদনাময়তা বর্ধিত হয়েছে। কিন্তু রাজস্থানে আছে কৃষ্ণা আত্মহত্যা করেনি, তাকে হত্যা করা হয়েছে। তাকে তিনবার তিন রকম বিষ দেওয়া হয়েছিল, কিন্তু যখন দেখা গেল তিনবারই বিষের ক্রিয়া ব্যর্থ হ'ল তখন চতুর্থবার তাকে মারাত্মক রকম বিষ প্রয়োগে হত্যা করা হ'ল।[২২] কৃষ্ণার শোকে তার মাতার মৃত্যুও ইতিহাস অনুসরণে নাটকে উপস্থাপিত হয়েছে। মধুসূদন কেশবচন্দ্রকে একখানি পত্রে লিখেছিলেন, 'The story of Krishna, though tragic, is barren of incidents.' কৃষ্ণকুমারীর কাহিনীতে একমাত্র চমকপ্রদ মৃত্যু ছাড়া আর কোনো নাটকীয় উপাদান নেই। সেজন্যই বোধ হয় মধুসূদন উপরি-উদ্ধৃত মন্তব্য করেছিলেন। কৃষ্ণার রোমান্টিক নায়িকারূপ, মানসিংহের প্রতি তার অনুরাগ, তার সঙ্গীতে আসক্তি প্রভৃতি তিনি নিজস্ব কল্পনাবলে সৃষ্টি করেছিলেন। ভীমসিংহের অন্তর্দ্বন্দ্ব, তাঁর মর্মবিদারী ট্র্যাজেডি প্রভৃতির মধ্যে তাঁর মৌলিক রসচেতনার সার্থক রূপায়ণ হয়েছে।

নাটকের উপকাহিনী হ'ল জয়পুরের কাহিনী। এই উপকাহিনীর একমাত্র জগৎসিংহ ছাড়া, বিলাসবতী, মদনিকা, ধনদাস প্রভৃতি চরিত্র নাট্যকারের স্বকপোলকল্পিত। জগৎসিংহ ও বিলাসবতীর প্রণয়কাহিনী, কৃষ্ণাকে জগৎসিংহের বিবাহের ইচ্ছা দেখে বিলাসবতীর ঈর্ষা, মদনিকা ও ধনদাসের প্রতিদ্বন্দ্বিতা প্রভৃতি নাট্যকারের মৌলিক কল্পনা-উদ্ভাবিত ঘটনাগুলি নাটকের মধ্যে জটিলতা সৃষ্টি করেছে। তবে মদনিকার মত কাল্পনিক একটি সামান্য সখী-চরিত্রের উপরে অত্যধিক এবং অসঙ্গত গুরুত্ব আরোপ করা হয়েছে। মদনিকা মানসিংহ ও কৃষ্ণ-কুমারীর হৃদয়ে পারস্পরিক অনুরাগ জাগিয়ে তুলেছে, মেবারের উদ্দেশ্যে মানসিংহের অভিযান তারই রাজনৈতিক সক্রিয়তার ফলে ঘটেছে,—ঐতিহাসিক নাটকে এ-ধরনের অনৈতিহাসিক ঘটনা অবিশ্বাস্য এবং খুবই আপত্তিকর। মধুসূদন মদনিকা সম্পর্কে বলেছিলেন, 'But that Madanika is my favourite'. কিন্তু এই favourite চরিত্রটিকে তিনি সম্ভাব্যতার সীমার মধ্যে রাখতে পারেননি এবং তার সর্বাধিক অনিষ্টকারিতা সত্ত্বেও তার প্রতি অতিরিক্ত দাক্ষিণ্য দেখিয়েছেন। নাট্যকার মানসিংহ, মহারাষ্ট্রপতি ও আমির খাঁর বৃত্তান্ত নাটকে না এনে নাটকের উপকারই করেছেন, কারণ ওই সব বৃত্তান্ত নাটককে অকারণে ভারাক্রান্ত করত মাত্র। ইতিহাসের উপাদান নির্বাচন এবং তার নাটকীয় সদ্ব্যবহারে নাট্যকার যথার্থ নাট্যশিল্পজ্ঞানের পরিচয় দিয়েছেন। নাটকের মূল চরিত্রগুলি ঐতিহাসিক এবং মূল কাহিনীও ইতিহাসসম্মত। নাটকে ঐতিহাসিক পটভূমিটি মোটামুটি উপস্থাপিত হয়েছে এবং ইতিহাসের তথ্য অবলম্বন ক'রে রসসৃষ্টিতেও নাট্যকার নৈপুণ্য দেখিয়েছেন, সেজন্য একে সার্থক ঐতিহাসিক নাটক বলা যেতে পারে।

২২। টডের সহানুভূতিসিক্ত বর্ণনা উদ্ধৃত হ'ল, 'She received it with a smile, wished the scene over, and drank it. The desires of barbarity were accomplished. She slept, a sleep from which she never awoke.'—Rajasthan, Vol. I, P. 369 (1914).

অন্যান্য নাটকের সঙ্গে 'কৃষ্ণকুমারী'র ঘটনা ও চরিত্রগত যে সাদৃশ্য লক্ষ্য করা যায় তা' আলোচনা করা যেতে পারে। ইউরিপিডিসেরIpigenia in Aulis নাটকের সঙ্গে 'কৃষ্ণকুমারী'র সাদৃশ্য বোধহয় সবচেয়ে বেশি। ইউরিপিডিসের নাটকে ইফিজেনিয়ার কোনো ব্যক্তিত্বপূর্ণ ও সক্রিয় ভূমিকা নেই, অথচ তাকে কেন্দ্র করেই সমগ্র কাহিনী উপস্থাপিত হয়েছে, নাটকের নামও তার নাম অনুযায়ী হয়েছে। কৃষ্ণকুমারীও সরলতা ও কোমলতার প্রতি-মূর্তি হলেও নাটকের মধ্যে তার কোনো উল্লেখযোগ্য অংশ নেই, অথচ তার আত্মোৎসর্গই নাটকের মূল ঘটনা ব'লে তার নামেই নাটকের নাম হয়েছে। তবে দু'জনেই মৃত্যুর আগে অবি-চলিত চিত্তে অক্ষয় যশ লাভ করবার জন্য মৃত্যুবরণের সংকল্প ব্যক্ত করেছে। ইফিজেনিয়ার মুখে আমরা শুনেছি,—

> By dying all these things shall I achieve,
> And blest, for that I have delivered Greece,
> Shall be my fame. To be too fond of life
> Becomes not me ; nor for thyself alone,
> But to all Greece a blessing, didst thou bear me.
> Shall thousands, when their country's injured, lift
> Their shields, shall thousands, grasp the oar, and dare,
> Advancing bravely 'gainst the foe, to die
> For Greece ? And shall my life, my single life,
> Obstruct all this ? Would this be just ? What word
> Can we reply ?

কৃষ্ণকুমারীও অনুরূপ কথা বলেছে, 'কাকা, এমন জীব নাই, যে বিধাতা তার অদৃষ্টে মরণ লেখেন নাই। কিন্তু সকলের ভাগ্যে মৃত্যু যশোদায়ক হয় না। তরুকে লোকে কেটে পুড়িয়ে ফেলে, কিন্তু আবার কোন কোন তরুর কাষ্ঠে দেবপ্রতিমা নির্মাণ হয়। কুলমান রক্ষার্থে কিংবা পরের উপকারের জন্যে যে মরে, সে চিরস্মরণীয় হয়' (৫।৩)। ইউরিপিডিসের নাটকের ক্লাইটেমনেস্ট্রার সঙ্গে কৃষ্ণকুমারীর মাতা অহল্যার সাদৃশ্য রয়েছে। কিন্তু ক্লাইটেমনেস্ট্রার হতাশাপীড়িত ব্যাকুল মাতৃস্নেহ, ও কন্যাকে রক্ষা করবার জন্য স্বামী ও অ্যাকিলিসের প্রতি তাঁর কাতর অনুনয়, কন্যাকে আত্মোৎসর্গের পথ থেকে নিবৃত্ত করতে না পেরে তাঁর মর্মবিদারী হাহাকার—এসবের মধ্য দিয়ে চরিত্রটি এক অপূর্ব বেদনাসিক্ত মহিমায় মণ্ডিত হ'য়ে উঠেছে। 'Ipigenia' নাটকের প্রধান চরিত্র প্রকৃতপক্ষে ক্লাইটেমনেস্ট্রা। অহল্যা চরিত্রের মধ্যে অতখানি ব্যাপকতা ও গভীরতা নেই। কিন্তু স্বামীর বিরুদ্ধে তাঁর ক্ষুব্ধ প্রতিবাদ এবং তাঁর নিষ্ফল মাতৃস্নেহের কাতর আর্তনাদ স্বল্প পরিসরের মধ্যে ভালো-ভাবে ফুটেছে। অ্যাগামেমনন চরিত্রের দ্বিধা ও অন্তর্দ্বন্দ্ব ভীমসিংহ চরিত্রের মধ্যে প্রতিফলিত হয়েছে। একদিকে গ্রীসের মর্যাদা রক্ষা অন্যদিকে কন্যার প্রতি পিতৃহৃদয়ের অকৃত্রিম স্নেহ-শীলতা—এই দুই বিপরীত ভাবের দ্বন্দ্বে অ্যাগামেমননের চিত্ত বিচলিত হয়েছে, তিনি বলেছেন,

> What calls for pity, and what not, I know:
> I love my children, else I should be void
> of reason: to dare this is dreadful to me,
> And not to dare is dreadful. I perforce
> Must do it'.

ভীমসিংহ চরিত্রের মধ্যেও ওই দ্বন্দ্ব রয়েছে, কিন্তু কন্যার আত্মোৎসর্গের ঠিক আগে এবং পরে ভীমসিংহ চরিত্রের যে অপ্রকৃতিস্থ আচরণ ও উন্মত্ত শোকোচ্ছ্বাস লক্ষ্য করা যায় তা' অ্যাগামেমনন চরিত্রে নেই। নাটকের পঞ্চম অঙ্কে ভীমসিংহ চরিত্রের ট্র্যাজিক রূপটি রাজা লীয়রের সঙ্গে বিশেষভাবে সাদৃশ্য যুক্ত। পঞ্চম অঙ্কের আগে ভীমসিংহ চরিত্র যেভাবে পরিস্ফুট হয়েছে তার সঙ্গে লীয়রের কোনো মিল নেই, দুই চরিত্রের ট্র্যাজিক পরিণতির কারণও ভিন্ন ভিন্ন, কিন্তু প্রাকৃতিক দুর্যোগের পটভূমিতে দুই পিতৃচরিত্রের উন্মত্ত আচরণ এবং মৃত কন্যার জন্য দু'জনের শোকের প্রকৃতি একই ধরনের। রাজা লীয়র অধীর শোকে ক্ষিপ্ত হ'য়ে বলেছেন, 'Cordelia, Cordelia ! stay a little, Ha !' আর ভীমসিংহ একই প্রকার শোকে আত্মহারা হ'য়ে বলছেন, 'হা কৃষ্ণা! হা কৃষ্ণা! হা কৃষ্ণা! আমি যাই মা, আমি যাই।'

নাটকের উপকাহিনীর বিলাসবতী, মদনিকা ও ধনদাস চরিত্রচিত্রণে মধুসূদন শূদ্রক রচিত 'মৃচ্ছকটিক' নাটকের বসন্তসেনা, মদনিকা ও শকার চরিত্রের দ্বারা অনেকখানি প্রভাবান্বিত হয়েছেন। বিলাসবতী বসন্তসেনার ন্যায় বেশ্যা বটে, কিন্তু অকৃত্রিম প্রণয়ে অচঞ্চলা ও প্রিয়তমের কল্যাণকামনায় নিয়োজিতা। 'কৃষ্ণকুমারী' নাটকের সবচেয়ে আকর্ষণীয় এবং সতেজ অনুভূতির স্পর্শে জীবন্ত চরিত্র হ'ল বিলাসবতী। মদনিকা নামটি 'মৃচ্ছকটিক' নাটক থেকে নিলেও মধুসূদন চরিত্রটিকে নিজস্ব কল্পনা ও সহানুভূতি দিয়ে একটি গুরুত্বপূর্ণ চরিত্রে পরিণত করেছেন। ধনদাসের অনিষ্টকারিতা 'মৃচ্ছকটিকের' রাজশ্যালক শকার চরিত্রের অনিষ্টকারিতার ন্যায় ভয়াবহ নয়, কিন্তু ধনদাসের শাস্তি প্রায় শকারের মত গুরুতর।

'কৃষ্ণকুমারী'তে মধুসূদনের নাট্যপ্রতিভা যে কাব্যপ্রতিভার প্রভাবমুক্ত হ'তে পেরেছে এ-কথা আগেই বলা হয়েছে। কেশবচন্দ্রকে একখানি পত্রে তিনি লিখেছিলেন, 'I shall endeavour to create characters who speak as nature suggests and not mouth-mere poetry.' 'শর্মিষ্ঠা'তে প্রধানত এবং 'পদ্মাবতী'তে কিছুটা তিনি চরিত্রের বিশিষ্টতা এবং তার সংলাপের মধ্যে সঙ্গতি রাখতে পারেননি, একই ধরনের কাব্যালঙ্কারসমৃদ্ধ সংলাপ বিভিন্ন শ্রেণীর চরিত্রের মুখে প্রয়োগ করেছেন। কিন্তু 'কৃষ্ণকুমারী'তে তাঁর সংলাপ চরিত্রের শ্রেণী ও প্রকৃতি অনুযায়ী সুসঙ্গত হয়েছে। ধনদাস ও মদনিকার সংলাপে বাস্তবরসাশ্রিত তরলতা, কৃষ্ণকুমারীর সংলাপে অনভিজ্ঞ পূর্বরাগের অনাড়ম্ব অভিব্যক্তি রয়েছে, বাক্য ও অলঙ্কারের আড়ম্বরে তা' আতিশয্যদুষ্ট হ'য়ে যায়নি, ভীমসিংহের ট্র্যাজিক শোকোচ্ছ্বাস পরিস্ফুটনে নাট্যকারের সংলাপপ্রয়োগের কৃতিত্ব সবচেয়ে বেশি প্রকাশ পেয়েছে। মধুসূদন তাঁর পত্রে জনসনের নাট্যভাষা সংক্রান্ত একটি উপদেশ উদ্ধৃত ক'রে বলেছেন যে, তিনি ওই উপদেশ মেনে চলেছেন। জনসনের উদ্ধৃতির এক জায়গায় আছে, 'this style is to be probably sought in the common intercourse of life' . . মধুসূদন জীবনের সাধারণ কথাবার্তার সচল ও স্বাভাবিক রীতিই নাটকের মধ্যে যথাসাধ্য তুলে ধরতে চেয়েছেন। নাটকের প্রায় সকল চরিত্রের পারস্পরিক কথোপকথনে নাট্যকার এই সচল ও স্বাভাবিক রীতিটি বজায় রাখতে চেষ্টা করেছেন। সেজন্য সংলাপের বাক্যগুলি হয়েছে ছোট এবং মানসিক ভাব ও অনুভূতিগুলি পরিচিত এবং বাস্তব কথাবার্তায় বহুব্যবহৃত শব্দ ও অলঙ্কার গ্রহণ করেছে। 'কৃষ্ণকুমারী'তে হৃদয়াবেগের প্রচণ্ডতা গভীরতম ট্র্যাজিক ভাষারূপের মধ্যে ব্যক্ত হয়েছে। গভীরতম ট্র্যাজেডি কল্পনার বিশালতা এবং প্রকৃতির আদিম উপাদানের সর্বনাশা বিপর্যয়ের সঙ্গে মিশ্রিত হ'য়ে আত্মপ্রকাশ করে, যেমন আমরা ম্যাকবেথ ও লীয়রের ট্র্যাজেডির মধ্যে প্রত্যক্ষ করেছি। ভীমসিংহ কন্যার মৃত্যুচিন্তায় উন্মত্ত হ'য়ে বলছেন, 'উঃ মেঘবাহন অন্ধকারকে পুনঃ পুনঃ ঐ দীপ্তিমান্ কশাঘাত ক'রে যেন দ্বিগুণ ক্রোধান্বিত কচ্চোন। বজ্রের কি ভয়ঙ্কর শব্দ!

এ কি প্রলয়কাল। তা আমার মস্তকে কেন বজ্রাঘাত হউক না? (উর্ধ্বে অবলোকন করিয়া) হে কাল, আমাকে গ্রাস কর। হে বজ্র! এ পাপাত্মাকে বিনষ্ট কর। হে নিশাদৌব! এ-পাষণ্ডকে পৃথিবীতে কেন! বিনাশ কর।—কৈ? এখনও বজ্রাঘাত হলো না?—কৈ? বিলম্ব কেন? (হতজ্ঞানে আপন মস্তকে হস্ত দিয়া) এই নেও।—এই নেও! (কিঞ্চিৎ নীরব) কৈ? বজ্র ভয়ে পলায়ন কল্যেন নাকি?' (বিকট হাস্য)। এই সংলাপে ঝড়বৃষ্টি—বজ্রবিদ্যুৎ-এর সঙ্গে ভীমসিংহের ট্র্যাজেডি মিশিয়ে দেওয়ায় ট্র্যাজেডির মধ্যে এক বিশাল ব্যাপ্তি এবং অতলান্ত গভীরতা এসেছে। উচ্চাঙ্গের ট্র্যাজেডিতে বহিঃপ্রকৃতির সঙ্গে অন্তঃপ্রকৃতির এই নিগূঢ় একাত্মতাই ফুটে ওঠে। উপরি-উদ্ধৃত অংশে ট্র্যাজেডির অন্তহীন গভীরতা সচল নাটকীয় ভঙ্গির মধ্যে প্রকাশ করা হয়েছে। এই সচল নাটকীয় ভঙ্গির পরিচয় পাওয়া যায় বাক্যগুলির দ্রুত সংক্ষিপ্ততায়, কোনো কোনো শব্দ ও বাক্যের পৌনঃপুনিকতায়, প্রশ্নবোধক, বিস্ময়বোধক প্রভৃতি বিবিধ ভাবব্যঞ্জক বাক্যের প্রয়োগ এবং বাক্যের অন্তর্গত শব্দবিন্যাস প্রণালীর নানা বৈচিত্র্যময় রীতিতে। তীব্র শোক অর্থপূর্ণ সুসংবদ্ধ বাক্যে প্রকাশ পায় না, প্রকাশ পায় অসমাপ্ত, অর্ধব্যক্ত নানা জড়িত উক্তির মধ্য দিয়ে। নাটকের শেষ অংশে কৃষ্ণার মৃত্যুতে মহিষীর শোক এক জায়গায় এভাবে ব্যক্ত হয়েছে, 'ওমা কৃষ্ণা! ওমা! ওমা! ওমা!' আবার রাজার শোকার্ত শেষ সংলাপটিও উল্লেখযোগ্য, 'বলেন্দ্র, ভাই, কৃষ্ণা! কৃষ্ণা!—আমার কৃষ্ণা!' এই দুটি সংলাপে মৃত্যুকবলিতা কন্যাকে শুধুমাত্র বার বার সম্বোধন করা হয়েছে। কিন্তু শুধুমাত্র এই পুনঃ পুনঃ সম্বোধনের মধ্য দিয়ে পিতামাতার শোকের যে আত্যন্তিক তীব্রতা প্রকাশ পেয়েছে তা' সুবিন্যস্ত অর্থজ্ঞাপক বহু বাক্যের দ্বারাও প্রকাশ করা সম্ভব হ'ত না।

'কৃষ্ণকুমারী'র ট্র্যাজেডিতত্ত্ব নিয়ে অন্যত্র[২০] বিস্তৃত আলোচনা করেছি, সুতরাং এখানে পুনরায় সবিস্তার আলোচনা থেকে বিরত থাকব। তবে কয়েকটি কথা এ-প্রসঙ্গে উল্লেখ করব। মধুসূদন কৃষ্ণকুমারীর নাম অনুযায়ী নাটকের নামকরণ করেছেন। কৃষ্ণকুমারীর প্রতি সহানুভূতি বশত এবং কৃষ্ণকুমারীর আত্মোৎসর্গের ঘটনাই তাঁর নাটকের মুখ্য বিষয়-পরিণতি ব'লে হয়ত তার নামে নাট্যকার নাটকের নাম রেখেছেন। কৃষ্ণকুমারীর মৃত্যু নিঃসন্দেহে নাটকের করুণতম ঘটনা। কিন্তু কোনো করুণ ঘটনার সঙ্গে জড়িত হ'লেই কোনো চরিত্র যথার্থ ট্র্যাজিক চরিত্রে পরিণত হয় না। নাট্যক্রিয়ার মধ্য দিয়ে সুখদুঃখের ঘাত-প্রতিঘাতে যার চরিত্র আলোড়িত হয় এবং নাট্যক্রিয়ার সঙ্গে যার মানসিক প্রবৃত্তি ও সক্রিয় ইচ্ছাশক্তি যথার্থভাবে যুক্ত হ'য়ে থাকে সেই চরিত্রই প্রকৃত ট্র্যাজিক চরিত্রে পরিণত হয়। আলোচ্য নাটকে যে ঘটনাধারার পরিণামে নাটকের বিষাদময় সমাপ্তি ঘটেছে তার সঙ্গে কৃষ্ণকুমারীর যোগ নেই। সে তার সঙ্গীত, পুষ্পোদ্যান ও কুমারী মনের স্বপ্নিল ভাবনা নিয়েই মগ্ন। মদনিকা তার অন্তরে মানসিংহের প্রতি অনুরাগ জাগিয়ে তুলেছে বটে, কিন্তু সেই অনুরাগ, নাট্যঘটনার মধ্যে কোনো জটিলতা আনতে পারেনি, কিংবা তার ইচ্ছার সঙ্গে পিতা ভীমসিংহের ইচ্ছার সংঘাতের ফলে নাটকের মধ্যে কোনো সংকটেরও সৃষ্টি হয়নি। তার মানসিক অনুরাগ ও দেশপ্রেমের মধ্যে কোনো দ্বন্দ্বও দেখানো হয়নি। সেজন্য তার আত্মহত্যা তার মানসিক ভাবপরম্পরার সঙ্গে সম্পর্কহীন একটি আকস্মিক আবেগানুপ্রাণিত ঘটনা মাত্র। মাত্র এই মৃত্যুঘটনার জন্যই তার চরিত্র ট্র্যাজিক মর্যাদায় ভূষিত হ'তে পারে না। এ-নাটকের প্রধান চরিত্র নিঃসন্দেহে ভীমসিংহ। শুধুমাত্র ঐতিহাসিক কাহিনী নয়, নাট্যকাহিনীরও তিনি প্রধান চরিত্র। তিনি মেবারের সূর্যবংশাবতংসদের এক বিলুপ্তকীর্তি হীনবল প্রতিনিধি। চারদিকে তিনি শত্রুজালে বেষ্টিত অথচ শত্রুদমনের ক্ষমতা তাঁর নেই। তাঁর নিজস্ব ইচ্ছাশক্তি যে এখনও প্রবল তার প্রমাণ পাওয়া

২০। বাংলা নাটকের ইতিহাস

ধায় জগৎসিংহের সঙ্গে তাঁর কন্যার বিবাহ দেওয়ার সংকল্পের মধ্যে। তিনি যদি সহজেই মান-সিংহকে কন্যাদান করতে সম্মত হ'তেন তা' হ'লে বোধহয় তিনি সংকট এড়াতে পারতেন। তাঁর প্রিয় স্বদেশকে বিদেশী শত্রুদের হিংস্র আক্রমণ থেকে রক্ষা করবার জন্য ব্যগ্রতা এবং স্নেহের পুত্তলিকা কৃষ্ণাকে বাঁচাবার জন্য তাঁর ব্যাকুলতা—এই পরস্পরবিরোধী ভাবের দ্বন্দ্বে তাঁর চিত্ত ক্ষতবিক্ষত। কন্যাকে উৎসর্গ করবার আজ্ঞাদান অপেক্ষা অধিকতর হৃদয়াবদারক ঘটনা স্নেহশীল পিতার পক্ষে আর কি হ'তে পারে? অবশেষে নিরুপায় হ'য়ে নিজের হৃৎপিণ্ড তিনি নিজে উৎপাটন করতে বাধ্য হ'লেন। এ-নাটকে কৃষ্ণকুমারীর আত্মহনন অপেক্ষা ভীমসিংহের আত্মহনন অনেক বেশি শোকাবহ। সেই আত্মহননের যন্ত্রণা ও বিলাপ ট্র্যাজেডির মর্মঘাতী শোকের ভাষা ও প্রকাশভঙ্গির মাধ্যমে এ-নাটকে রূপ পেয়েছে। পিতা কন্যার মৃত্যুদণ্ড দিচ্ছেন—এ হচ্ছে প্রকৃতির স্বাভাবিক ধর্মের এক নিষ্ঠুর বিপর্যয়, সেই বিপর্যয়ই বহিঃপ্রকৃতির অশুভ শক্তির প্রচণ্ড তাণ্ডবের মধ্য দিয়ে ব্যক্ত হয়েছে।

।।মায়াকানন।। মধুসূদনের শেষ নাটক 'মায়াকানন'। 'মায়াকানন' যখন তিনি রচনা করেন তখন তাঁর জীবনসূর্য অস্তমিত হ'তে চলেছে, বাস্তব জগতের আশা-আকাঙ্ক্ষা থেকে বিদায় নিয়ে তখন তাঁর মন দূর অলৌকিক জগতের পথে যাত্রা শুরু করেছে। সেই সময়কার সৃষ্টিতেও তাই বাস্তবাতীত ঊর্ধ্ববর্তী জগতের বিধিবিধানই প্রধান হ'য়ে উঠেছে। 'মায়াকাননে' তিনি অতীতের রূপকথাশ্রিত জগতে যেন পলায়ন করেছেন, এই পলায়ন নিষ্ফল, হতাশাপীড়িত জীবনের দুর্বিষহ অস্তিত্ব থেকে। বিষময় জীবনযন্ত্রণা থেকে সর্বদুঃখহর মৃত্যু কত আকাঙ্ক্ষিত! স্রষ্টার সেই আকাঙ্ক্ষাই তো তাঁর সৃষ্টির মধ্যে রূপায়িত দেখলাম! অজয় ও ইন্দুমতী মৃত্যুর মধ্য দিয়েই তো অনন্ত প্রেমের ডোরে আবদ্ধ হ'য়ে গেল! মায়াকাননের আদি, মধ্য ও অন্ত্য স্তরে শুধু বিষাদের অবিচ্ছিন্ন প্রবাহ, মানুষের অকৃত্রিম প্রণয়ের উপরে দৈবশক্তির অকারণ অভিসম্পাত, নরনারীর সুখশান্তি নষ্ট করবার জন্য শুভ ও অশুভ শক্তির সম্মিলিত আয়োজন!

'মায়াকাননে' অনন্ত প্রেমের অনন্ত বিরহই ব্যাকুলভাবে কেঁদে চলেছে। অজয় ও ইন্দুমতী যেন মানস-সরোবরের দুই তীরবর্তী দুই চক্রবাক-চক্রবাকী, সতৃষ্ণ নয়নে পরস্পরের দিকে তাকিয়ে আছে, কিন্তু মিলনের দুস্তর বাধা! তবুও তাদের প্রেম কোনো বাধার কাছে হার মানে নি। আত্মীয়স্বজনের নিষেধ, শুভাকাঙ্ক্ষীজনের বিরোধিতা, ঊর্ধ্ব দেবতার রুদ্ররোষ—কিছুই তাদের দুর্জয় প্রেমকে দমন করতে পারেনি। জীবনে তাদের যে মিলনবাসর রচিত হয়নি, মৃত্যুর তুহিনশীতল কোলে সেই বাসর রচিত হ'ল। ক্ষণস্থায়ী জীবন বিনষ্ট হ'য়ে গেল, কিন্তু অমর প্রেমের বিজয়বৈজয়ন্তী চির উড্ডীন হ'য়ে রইল।

## ।। ৫ ।।
## কাব্য

।।তিলোত্তমাসম্ভব কাব্য।। মধুসূদনের কবি-সত্তার পূর্ণ আত্মপ্রকাশ তাঁর প্রথম কাব্য-গ্রন্থ 'তিলোত্তমাসম্ভবে'। 'শর্মিষ্ঠা' ও 'পদ্মাবতী'তে তাঁর কবিপ্রতিভা সংলাপের কবিত্বময় উচ্ছ্বাসে কল্পনার ঐশ্বর্যে ও অলংকার-সৌন্দর্যে ব্যক্ত হয়েছিল। কিন্তু সেই প্রতিভা কাব্য-ছন্দের মধ্যে যতক্ষণ না নিজেকে প্রকাশ করতে পারছিল ততক্ষণ তৃপ্তিলাভ করছিল না। 'পদ্মা-বতী'তে সেই কাব্যছন্দের প্রথম সসংকোচ পদসঞ্চার শুরু হ'ল। নাটকে তাঁর ছন্দের মাধ্যমে প্রকাশের আবেগ পূর্ণ হ'ল না, নাটকে ছন্দের ব্যবহার সম্পর্কে বারবার সজোর মত প্রকাশ করা সত্ত্বেও তিনি বুঝতে পারলেন যে, নাটকে এই ছন্দ তিনি জনপ্রিয় করতে পারবেন না। তখন

তিনি সেই ছন্দের আবেগ কাব্যে প্রকাশ করতে চাইলেন। আদিকবি বাল্মীকি যেমন তাঁর নবজাত ছন্দকে রূপায়িত করবার জন্য রামায়ণ রচনা করেছিলেন, সৃষ্টির আবেগে উল্লসিত মধুসূদনও তেমনি তাঁর প্রাণের গভীরতম উৎস থেকে নিঃসৃত ছন্দধারায় তাঁর 'তিলোত্তমাসম্ভব'কে সমর্পণ ক'রে নিশ্চিন্ত হয়েছিলেন। 'তিলোত্তমাসম্ভবে'র বিষয়বস্তু ও রচনাসৌন্দর্য তাঁর কাছে মুখ্য ছিল না, মুখ্য ছিল ওই কাব্যের প্রকাশমাধ্যম—অমিত্রাক্ষর ছন্দ। কাব্যের 'মঙ্গলাচরণে' কাব্যের বিষয় ও ভাব সম্পর্কে কিছু না ব'লে তিনি শুধু বললেন তার ছন্দ সম্পর্কে, যথা, 'তথাপি আমার বিলক্ষণ প্রতীতি হইতেছে যে এমন কোন সময় অবশ্যই উপস্থিত হইবেক, যখন এ-দেশে সর্ব-সাধারণ জনগণ ভগবতী বাগ্‌দেবীর চরণ হইতে মিত্রাক্ষর স্বরূপ নিগড় ভগ্ন দেখিয়া চরিতার্থ হইবেন।' 'তিলোত্তমাসম্ভব' সম্বন্ধে মধুসূদন তাঁর বন্ধুবান্ধবদের সঙ্গে যে পত্রালাপ করে-ছিলেন তাতে এর ছন্দের কথাই শুধু বার বার উল্লিখিত হয়েছে। নানাভাবে তিনি এই ছন্দের পক্ষে তাঁর স্বভাবসিদ্ধ দৃঢ়তার সঙ্গে ওকালতি করেছিলেন।[২৪] তিলোত্তমাসম্ভব সম্পর্কে তখন যে সব আলোচনা হয়েছিল তাও এই কাব্যের ছন্দ নিয়ে : এর বিষয়বস্তু, কাব্যরীতি ও রচনা সৌন্দর্য তখন পাঠকসমাজে বিশেষ কিছু সাড়া জাগিয়েছিল বলে মনে হয় না।

'তিলোত্তমাসম্ভব' কাব্যে কবি মধুসূদনের বিদ্রোহী চেতনা শুধু তাঁর ছন্দমুক্তিতে প্রকাশ পেয়েছিল, কিন্তু দৃষ্টিভঙ্গিতে ও বক্তব্যে তিনি তখনও কোনো মৌলিক বিদ্রোহের পরিচয় দিতে পারেননি। বোধ হয়, তখনও সেই সাহস ও আত্মবিশ্বাস তাঁর আসে নি। তাঁর মুক্ত কবি-চেতনার আত্মপ্রত্যয়শীল অভিব্যক্তি হয়েছে পরবর্তী 'মেঘনাদবধ' কাব্যে। 'মেঘনাদবধে' তিনি রাক্ষস চরিত্রকে নায়ক করেছেন এবং দেবচরিত্রের প্রতি অশ্রদ্ধা প্রকাশ করেছেন। কিন্তু 'তিলো-ত্তমাসম্ভবে' সুন্দ-উপসুন্দের প্রতি তাঁর কিঞ্চিৎ সহনশীল ও সমবেদনাপূর্ণ মনোভাব প্রকাশ পেলেও দৈত্যদ্বয়কে তিনি সামগ্রিক ঘটনার মধ্যে প্রাধান্য দিতে পারেননি এবং সহানুভূতির আলোকে তাঁদের চরিত্রের নব মূল্যায়ন করতেও সক্ষম হননি। 'মেঘনাদবধ' কাব্যের চরিত্রগুলির সঙ্গে কবির যে রোমান্টিক একাত্মতা দেখা গেছে তা 'তিলোত্তমাসম্ভবে' অনুপস্থিত। এই কাব্যে কবি সম্পূর্ণরূপে বস্তুনিষ্ঠ ও নির্লিপ্ত। সেজন্য এই কাব্যের চরিত্র ও রসের মধ্যে উষ্ণতা ও সজীবতা আসেনি। মনে হয়, 'তিলোত্তমাসম্ভবে' মধুসূদনের আদর্শ ছিলেন মিলটন এবং 'মেঘনাদবধ কাব্যে' হোমার। 'প্যারাডাইস লস্টে' স্বর্গ ও নরক-ব্যাপী দেবতা ও শয়তানের সংগ্রামে মানবীয় রসের আস্বাদ যেমন খুব কম পাওয়া যায়, 'তিলোত্তমাসম্ভবে'ও ঠিক তেমনি মানবিক রসের স্বল্পতা। আবার ইলিয়াডে দেবতারা বাসনা-কামনা-ঈর্ষা-দ্বন্দ্ব-কলহে মানবীয় জগতের কাছে এসে পড়েছেন এবং ওই মহাকাব্যের মানব-চরিত্রগুলি আদিম জীবনের উল্লাসে বেদনায় এবং দুর্দম প্রবৃত্তির অস্থির উত্তেজনায় আলোড়িত। 'মেঘনাদবধ কাব্যে' একই মানবিক রসের উদ্বেলিত ধারা আদ্যন্ত বয়ে চলেছে।

'তিলোত্তমাসম্ভব' কোন্ শ্রেণীর কাব্য? ডঃ সুবোধচন্দ্র সেনগুপ্ত মহাশয় একে মহাকাব্য বলেছেন।[২৫] অবশ্য মধুসূদন এখানে মহাকাব্যের উপযোগী ছন্দের ব্যবহার করেছেন কল্পনার বিশালতা, বর্ণনার দীর্ঘবিস্তৃতি এবং মহাকাব্যিক উপমার প্রয়োগও এখানে রয়েছে তবুও একে

[২৪]। রাজনারায়ণ বসুকে লেখা একখানি পত্রে (১লা জুলাই, ১৮৬০) তিনি বলেছিলেন, 'Let your friends guide their voices by the pause (as in English verse) and they will soon swear that this is the noblest measure in the Language. My advice is Read, Read, Read. Teach your ears the new tune and then you will find out what it is'.

[২৫]। 'ইহাই মধুসূদনের প্রথম মহাকাব্য'—মধুসূদন: কবি ও নাট্যকার, পৃঃ ৫৫

মহাকাব্য বলা চলে না কিনা সন্দেহ। এই কাব্য চারটি সর্গে সীমাবদ্ধ, এই স্বল্পবিস্তৃত কাহিনী মহাকাব্যের কাহিনী হ'তে পারে না। মহাকাব্যের ঘটনাবৈচিত্র্য, অতিমানবিক চরিত্র, প্রচণ্ড-সুন্দর জীবনরূপ, ওজস্বিতা ও গাম্ভীর্য কিছুই এখানে নেই। মধুসূদন মহাকাব্যের সিংহদ্বারে পৌঁছেছেন, কিন্তু দীর্ঘ প্রাচীর ও সু-উচ্চ শিখর সম্বলিত সেই মহাপ্রাসাদের অভ্যন্তরে প্রবেশ করতে পারেননি। এই কাব্যকে আখ্যায়িকা কাব্য বলাই যুক্তিসংগত।

যোগীন্দ্রনাথ বসু লিখেছেন, মধুসূদন কৃত্তিবাসী রামায়ণ ও কাশীরাম দাসের মহাভারত পাঠ করে এই কাব্য রচনার উপাদান সংগ্রহ করেছিলেন। মহাভারতের আদি পর্বের অন্তর্গত সুন্দ-উপসুন্দের বিবরণ অবলম্বনে কবি 'তিলোত্তমাসম্ভব' রচনা করেছিলেন। কাশীরাম দাসের বিবরণের সঙ্গে এই কাব্যে বর্ণিত কাহিনীর মোটামুটি মিল রয়েছে। তবে মহাভারতের অনুসরণে রচিত কাহিনীর অংশ প্রধানত চতুর্থ সর্গেই অবতারণা করা হয়েছে। প্রথম তিন সর্গে বর্ণিত কাহিনীতে বিভিন্ন স্থানের বর্ণনা এবং সুন্দ-উপসুন্দ বধের জন্য দেবচরিত্রগুলির সক্রিয় আয়োজন প্রভৃতি অংশ কবির মৌলিক কল্পনাপ্রসূত। তিলোত্তমাসম্ভব কাব্যের উপরে অন্যান্য কাব্যের প্রভাব সম্পর্কে আলোচনা করা যেতে পারে। এই কাব্যের প্রারম্ভ-অংশের সঙ্গে কীটসের 'হাইপেরিয়ন' কাব্যের প্রারম্ভ-অংশের সাদৃশ্যের কথা অনেকে বলেছেন, কীটস একটি ছায়াচ্ছন্ন, বিষণ্ণ উপত্যকায় উপবিষ্ট স্যাটার্নের বর্ণনা প্রসঙ্গে সেই উপত্যকার নিবাত-নির্জীব পরিবেশের যে চিত্র এঁকেছেন তার সঙ্গে আলোচ্য কাব্যের কিছুটা মিল আছে সত্য, কিন্তু সেই মিল বেশি দূর পর্যন্ত পাওয়া যাবে না। মনে হয় 'কুমারসম্ভবের' প্রভাব আরও বিস্তৃত ও গভীর। 'কুমারসম্ভবে'র প্রথমেই হিমালয়ের যে বর্ণনা রয়েছে তার সঙ্গে আলোচ্য কাব্যের ধবল-শিখরের বর্ণনার সাদৃশ্য লক্ষণীয়। বিশেষ ক'রে 'কুমারসম্ভবে'র তৃতীয় সর্গে বর্ণিত অকাল বসন্তের সঙ্গে এই কাব্যের প্রথম সর্গে বর্ণিত অকাল বসন্তের মিল চোখে পড়ে। চতুর্থ সর্গে পুষ্পিত মধুকুঞ্জবনে তিলোত্তমাকে দেখে কামদেবের শরাহত দৈত্যদ্বয়ের চিত্তবৈকল্যের চিত্রও 'কুমারসম্ভবে'র দ্বারা প্রভাবান্বিত। 'তিলোত্তমাসম্ভবে'র নামকরণের মধ্যেও 'কুমারসম্ভবে'র প্রভাব সুস্পষ্ট। চতুর্থ সর্গের অপরূপ রূপ-লাবণ্যময়ী ও বিলাসবতী তিলোত্তমার চিত্র প্যারা-ডাইস লস্টের ইভের প্রভাবে অঙ্কিত।

পূর্বেই বলা হয়েছে আলোচ্য কাব্যের দেব ও দৈত্য চরিত্র পরিকল্পনায় মধুসূদন চিরন্তন সংস্কারসম্মত দৃষ্টিভঙ্গির পরিচয় দিয়েছেন। সেজন্য এ-কাব্যে স্বর্গচ্যুত দেবতাগণের স্বর্গ-পুনরুদ্ধারের প্রচেষ্টাকেই সহানুভূতির সঙ্গে প্রাধান্য দেওয়া হয়েছে। 'মেঘনাদবধ' কাব্যে এর বিপরীত চিত্র দেখি। সেখানে শত্রুবেষ্টিত লঙ্কাপুরীর রাক্ষসদের দেশরক্ষার সংগ্রামকেই বড় ক'রে তোলা হয়েছে। 'তিলোত্তমাসম্ভবে'র নায়ক নিশ্চয়ই সংগ্রামী দেবতাদের নেতা ইন্দ্র। এই কাব্যের ইন্দ্রের সঙ্গে 'মেঘনাদবধ' কাব্যের ইন্দ্রের অনেক পার্থক্য। এখানে ইন্দ্রকে সর্বগুণ-সমন্বিত আদর্শ চরিত্ররূপেই উপস্থাপিত করা হয়েছে। ধবলশিখরে একাকী পরাজয়ের বেদনায় বিষণ্ণ, হতবীর্য পুরন্দরের নিঃসঙ্গ রূপ সকলের সহানুভূতি আকর্ষণ করে। দ্বিতীয় সর্গে পরাজিত দেবসৈন্যদের দুঃখ দেখে তিনি বিশেষ বিচলিত হয়েছেন,—'কিন্তু এই যে অগণ্য দেব-গণ, এ সবার দুঃখ, দেব, দেখি প্রাণ কাঁদে।' আশ্রিত দেবতাদের রক্ষা করতে না পেরে তিনি পরি-তাপে ম্রিয়মাণ। অন্য দেবতাদের সঙ্গে আলোচনার সময় তাঁর ধর্মপরায়ণতা ও ন্যায়নিষ্ঠার পরি-চয়ই পাওয়া যায়। দৈত্যদের সঙ্গে যুদ্ধে দেবসৈন্যদের পরিচালনায় তাঁর জিগীষু ও পরাক্রম-শালী নেতৃত্ব সকলের প্রাণে যুদ্ধের উৎসাহ ও জয়ের আশা জাগিয়েছে। বিজিত দৈত্যকুলের অকারণ নিধন বন্ধ ক'রে এবং তাদের সৎকারের ব্যবস্থা ক'রে তিনি তাঁর চরিত্রের মহানুভবতার পরিচয় দিয়েছেন। ইন্দ্র চরিত্র ছাড়া অন্যান্য যে সব দেবচরিত্রের সক্রিয় রূপ কবি দেখিয়েছেন তাঁদের সকলের চরিত্রই অকারণ ও বৈশিষ্ট্যবর্জিত মনে হয়। পৌরাণিক দেব-দেবীদের মধ্যে

মধুসূদন বাংলা দেশের কয়েকজন লৌকিক দেবীকে ঢুকিয়ে দিয়েছেন, যথা, ষষ্ঠী, শীতলা, মনসা, সুবচনী ইত্যাদি। কিন্তু দেবচরিত্রগুলি যতই প্রাধান্য পান, চতুর্থ সর্গে সুন্দ-উপসুন্দ চরিত্র দুটি স্বল্পপরিসরের মধ্যে ট্র্যাজিক চরিত্রের মর্যাদায় ভূষিত হয়েছে। পরস্পরের প্রতি তাদের অচ্ছেদ্য স্নেহ, অথচ কুহকিনী নারীর রূপযৌবনের মোহে অন্ধ হ'য়ে তারা পরস্পরকে হনন করেছে। এর চেয়ে দুঃখজনক ঘটনা আর কি হ'তে পারে? এই দুঃখজনক ঘটনার মূলে তাদের মারাত্মক চারিত্রিক দুর্বলতা এবং দৈবশক্তির নিষ্ঠুর চক্রান্তই বিদ্যমান ছিল। তারা অন্যায়কারী ও অধর্মাচারী হওয়া সত্ত্বেও তাদের ট্র্যাজিক পরিণাম আমাদের সহানুভূতি উদ্রেক করে।

তিলোত্তমাসম্ভবে শৃঙ্গার রসেরই প্রাধান্য। দেব-দৈত্যদের সংগ্রাম এই কাব্যে বর্ণিত হলেও সেই সংগ্রামে বীর রসের উদ্দীপনা নেই। স্বর্গচ্যুত দেবতাদের যে দুঃখ তার মধ্যে অকৃত্রিম করুণ রসের কোনো স্পর্শ নেই, দৈত্যদ্বয়ের মৃত্যু কিছুটা করুণরসাত্মক হ'লেও যেহেতু তারা অন্যায়কারী প্রতিনায়করূপে কাব্যে প্রতিষ্ঠিত এবং মূল কাহিনীর সঙ্গে তাদের যোগ সামান্য সেজন্য তাদের চরিত্র কোনো স্থায়ী ও গভীর করুণরসাত্মক আবেদন সৃষ্টি করতে পারেনি। কাব্যের অঙ্গীরস হয়তো বীররস, কিন্তু শৃঙ্গাররসাত্মক অংশগুলিই সবচেয়ে সুন্দর ও স্বাভাবিক হ'য়ে উঠেছে। প্রথম সর্গে অকাল বসন্তের বর্ণনা ও ইন্দ্র ও শচীর মিলন দৃশ্য এবং চতুর্থ সর্গে রমণীয় প্রাকৃতিক পরিবেশে ভুবনমোহিনী তিলোত্তমার সৌন্দর্যবিলাস পাঠকের কাছে সবচেয়ে আকর্ষণীয় হয়েছে। তিলোত্তমাসম্ভবে'র ভাষা কর্কশ এবং বর্ণনা অধিকাংশ স্থলে নির্জীব ও নীরস। তুচ্ছ কথাকে ফেনিয়ে ফেনিয়ে বড় করা হয়েছে এবং মূল বক্তব্যবস্তু হ'তে সরে গিয়ে কবি ফাঁকা আড়ম্বর এবং অপ্রয়োজনীয় খুঁটিনাটির দিকে বেশি নজর দিয়েছেন। উপমার অতিরিক্ত বাহুল্য আছে, কিন্তু উপমাগুলি কষ্টকল্পিত, আড়ষ্ট ও প্রাণহীন। নামধাতুর প্রচুর প্রয়োগ এই কাব্য থেকেই শুরু হয়েছে এবং দুরূহ ও অপ্রচলিত শব্দের প্রয়োগও যথেষ্ট রয়েছে, যথা, ঔর্বঋষি, মৃগাদন, তুরাসাহ, শ্বসন, দীদিবি ইত্যাদি।

**।। মেঘনাদবধ কাব্য ।।** কবি মধুসূদনের পূর্ণতম প্রকাশ বাংলা সাহিত্যের শ্রেষ্ঠ মহাকাব্য 'মেঘনাদবধ কাব্যে'। 'তিলোত্তমাসম্ভবে' তিনি শুধুমাত্র ছন্দ নিয়ে পরীক্ষায় মেতেছিলেন, সেই কাব্যের বিষয়বস্তু ও চরিত্রের সঙ্গে তাঁর অন্তরাত্মার কোনো যোগ ছিল না। কিন্তু 'মেঘনাদ বধে'র পরিবেশ ও বিষয়বস্তুর সঙ্গে সমসাময়িক দেশপরিবেশ ও প্রত্যক্ষ জীবনচেতনা যুক্ত হ'য়ে গেল এবং ওই কাব্যের চরিত্রগুলি কবির অন্তরতম আবেগ-অনুভূতির উত্তপ্ত কম্পনে স্পন্দনে রূপায়িত হ'য়ে উঠল। 'তিলোত্তমাসম্ভবে' তিনি মহাকাব্যের উপাদান সংগ্রহ ক'রে পেয়েছিলেন, কিন্তু সচেতনভাবে মহাকাব্য রচনার প্রচেষ্টা তখনও শুরু হয়নি। কিন্তু 'মেঘনাদবধ' রচনার সময় তাঁর শিল্পীসত্তা মহাকাব্যের আকৃতি ও প্রকৃতি সম্পর্কে সচেতন ছিল। রাজনারায়ণ বসুকে একখানি পত্রে তিনি লিখেছিলেন, 'If spared, I intend to lengthen this poem to ten Books and make it as complete an epic as I can.

মধুসূদন ভালো ভাবে জানতেন যে মহাকাব্যের পক্ষে বিষয়বস্তুর গাম্ভীর্য ও ওজস্বিতা প্রয়োজন। তাই ওই পত্রে তিনি লিখেছিলেন, 'The subject is truly heroic.' উনিশ শতকের নবজাগরণের ফলে উদ্বুদ্ধ বাঙালী মনীষা গতানুগতিক সকল ক্ষুদ্রতার গণ্ডি অতিক্রম ক'রে এক অলব্ধ বিরাটের ধ্যানে মগ্ন হ'য়ে পড়েছিল। সেই বিরাট অনিশ্চয়তার মহা অন্ধকারের দিকে আকর্ষণ করেছিল, অশান্তি ও বিপদের অনিবার্য পরিণতির দিকে অঙ্গুলি প্রসারিত করেছিল কিন্তু তবুও জাগ্রত বাঙালী আত্মা সেই বিরাটের ধ্যান থেকে বিরত হয়নি। মধুসূদন সেই বাঙালী আত্মার মূর্ত প্রতিনিধি। তিনি পরিচিত মাটিতে পা রেখে দ্বাদশ সূর্যের আলোকে ভাস্বর অসীম নভোমণ্ডল প্রত্যক্ষ করতে চেয়েছিলেন। অসূর্য-

স্পশ্যা নারীর ন্যায় যে বাংলা কবিতা অবরোধের অন্তরালে হীন বন্দীজীবন যাপন করছিল তাকে নিয়ে এলেন দামামাধ্বনিত উন্মুক্ত রণস্থলে। হোমার, মিলটন, ভার্জিল প্রভৃতি কবির আদর্শ তিনি সম্মুখে পেলেন, সেই আদর্শ অনুসরণ ক'রে তিনি মহাকাব্য রচনা করলেন। কিন্তু আদর্শের সঙ্গে চিত্তধর্মের দ্বন্দ্ব চিরকাল মধুসূদনের মধ্যে দেখা গেছে, মহাকাব্য রচনাতেও সেই দ্বন্দ্ব পরিদৃশ্যমান। ক্লাসিকধর্মী মহাকাব্যের আদর্শ সম্মুখে রেখে তিনি মহৎ বিষয়বস্তু নির্বাচন করলেন। গঠনবিন্যাসের মধ্যে মহাকাব্যিক বিস্তৃতি ও বিশালতা আনলেন, উদ্দীপনাময় বর্ণনা ও ওজস্বিনী ভাষা প্রয়োগ করলেন, মহোপমা প্রভৃতি ব্যবহারের দ্বারা কাব্যের মধ্যে মহৎ সৌন্দর্যের অবতারণা করলেন কিন্তু এ-সব সত্ত্বেও তাঁর অন্তরের গুহাতলে যে রোমাণ্টিক গীতিকাব্যের উৎস সযত্ন চেষ্টার বাধায় আবদ্ধ হ'য়েছিল তা' ক্ষণে ক্ষণে বাধা অপসারিত ক'রে তাঁর সৃষ্টিকর্মের অন্তঃস্তলে অনুপ্রবেশ করেছে।[২৩] মধুসূদনের মধ্যে বাঙালী চিত্তসংস্কারের উত্তরাধিকার, তাঁর হৃদয়বত্তার প্রাবল্য এবং তাঁর অত্যধিক আত্মময়তার ফলে রোমাণ্টিক গীতি-ধর্মিতা অনিবার্যভাবে তাঁর সৃষ্টির মধ্যে আত্মপ্রকাশ করেছিল। নিজেকে প্রকাশ করবার আবেগ তাঁর মধ্যে এত প্রবল ছিল যে ক্লাসিক মহাকাব্য রচনার সংযত নিরপেক্ষতা ও বস্তুনিষ্ঠা তাঁর মধ্যে ছিল না। রাজনারায়ণ বসুকে লেখা একখানি পত্রে তিনি নিজেই স্বীকার করেছেন, 'But there is the wide field of Romantic and Lyric Poetry before me, and I think I have a tendency in the Lyrical way.' পুনরায় আর একখানি পত্রে তিনি লিখেছেন, 'I shall never again attempt anything in the heroic line.' মধুসূদনের এ-সব উক্তি থেকে বোঝা যায় যে, তিনি একঘেয়ে, গতানুগতিক ও আবিলতাপূর্ণ কাব্যধারাকে দুকূলপ্লাবী যৌবন-জলতরঙ্গে মাতিয়ে তোলার জন্য এবং মহৎ আবেগে তাড়িত যুগধর্মের প্রতি আনুগত্যরক্ষার উদ্দেশ্যে মহাকাব্যের উচ্চপ্রাকারবেষ্টিত সুদৃঢ় আয়তন গ'ড়ে তুলেছিলেন কিন্তু তাঁর স্বতঃস্ফূর্ত লিরিক ভাবোচ্ছ্বাস সেই প্রাকারের তলদেশে বার বার আছড়ে পড়েছে।

মধুসূদন রাজনারায়ণ বসুকে একখানি পত্রে লিখেছিলেন, I love the grand mythology of our ancestors. It is full of poetry. A fellow with an inventive head can manufacture the most beautiful things out of it.' তিনি মহাকাব্য রচনা করতে গিয়ে আমাদের প্রাচীন পুরাণ বিশেষ ক'রে রামায়ণের দিকে দৃষ্টি নিবদ্ধ করেছিলেন। মহাভারতের কাহিনী অবলম্বনে তিনি 'তিলোত্তমাসম্ভব' রচনা করেছিলেন, এবার রামায়ণের কাহিনী গ্রহণ ক'রে 'মেঘনাদবধ' প্রণয়ন করলেন। রামায়ণের মধ্যে পারিবারিক জীবনরূপ উজ্জ্বল হ'য়ে ফুটেছে এবং চরিত্রগুলির পারস্পরিক সম্পর্ক খুবই নিবিড় ও গভীর। সেজন্য মধুসূদনের কাব্যপরিকল্পনা ও আত্মাভিব্যক্তির পক্ষে রামায়ণের কাহিনী বিশেষ উপ-যোগী ছিল। এ-কথা সত্য যে এই কাব্যের মানব ও রাক্ষস চরিত্রগুলি সবই রামায়ণ থেকে নেওয়া, তাদের বাহ্য ক্রিয়া ও আচরণ এবং স্বভাব, ধর্মও রামায়ণের অনুরূপ, কিন্তু কাব্যের ঘটনাংশ সামান্যই রামায়ণ থেকে নেওয়া হয়েছে। বীরবাহুর মৃত্যু. ইন্দ্রজিৎবধ এবং লক্ষ্মণের শক্তিশেলে আহত হওয়ার ঘটনাগুলি রামায়ণ অনুসরণে লিখিত হয়েছে। চতুর্থ সর্গের ঘটনাও প্রধানত বাল্মীকি ও ভবভূতির প্রেরণায় রচিত হয়েছে, কিন্তু অন্যান্য সর্গের ঘটনা বর্ণনাতে কবি দেশী

২৩। মোহিতলালের উক্তি উল্লেখযোগ্য, 'মেঘনাদবধ কাব্যের কবির চিত্তে একটা বড় দ্বিধা বা দ্বন্দ্ব ছিল—কবির মন যাহা চাহিয়াছিল, প্রাণ তাহা স্বীকার করে নাই। তাই এপিক-আকারের তলে তলে অন্তঃসলিলা হইয়া লিরিকের ফল্গুস্রোত রহিয়াছে।'—কবি শ্রীমধুসূদন (বিদ্যোদয়), পৃঃ ২৪

ও বিদেশী নানা কাব্যের দ্বারা অনুপ্রাণিত হ'য়ে নিজস্ব 'মধুকরী কল্পনা'র সাহায্যে মধুচক্র নির্মাণ করেছেন। দ্বিতীয়, তৃতীয়, পঞ্চম, অষ্টম ও নবম সর্গে এই কল্পনার সুদূর ব্যাপ্তি ও অপূর্ব লীলাবৈচিত্র্য লক্ষ্য করা যায়।

জাতীয় ঐতিহ্য ও পৌরাণিক কাহিনী থেকে মধুসূদনকে বাধ্য হয়ে তাঁর কাব্যের উপাদান সংগ্রহ করতে হয়েছিল, কিন্তু এই উপাদানের বিরুদ্ধে তাঁর যেন এক সচেতন প্রতিবাদ ছিল। বন্ধু রাজনারায়ণকে একখানি চিঠিতে তিনি লিখেছিলেন, 'It is my ambition to engraft the exquisite graces of the Greek mythology on our own ; in the present poem, I mean to give free scope to my inventing Powers (such as they are) and to borrow as little as I can from Valmiki.' 'হেক্টর-বধ' কাব্যের উৎসর্গ পত্রে তিনি লিখেছিলেন, 'মহাকাব্য রচয়িতাকুলের ঈলিয়াস-রচয়িতা কবি যে সর্বোপরি শ্রেষ্ঠ, ইহা সকলেই জানেন। আমাদিগের রামায়ণ ও মহাভারত রামচন্দ্রের ও পঞ্চপান্ডবের জীবনচরিত মাত্র।' মধুসূদনের এই উক্তি নিতান্ত ভ্রান্ত ও অতিরঞ্জিত সন্দেহ নেই, কিন্তু এর মধ্য দিয়ে তাঁর নিজস্ব মত স্পষ্টভাবে ধরা পড়েছে। তিনি নিজেই স্বীকার করেছিলেন যে, তাঁর কাব্যের চার ভাগের তিন ভাগই গ্রীক।

গ্রীক কাহিনীর প্রতি তার এই পক্ষপাতিত্বের কারণ কি? কাহিনীর বহির্গত, ঘটনাসর্বস্ব রূপের প্রতি তাঁর নিশ্চযই কোন আকর্ষণ ছিল না। বরং ইলিয়াডের যুদ্ধবাহুল্যের প্রতি কটাক্ষ করে তিনি মন্তব্য প্রকাশ করেছিলেন, 'Homer is nothing but battles'! আসল কারণ নির্ণয় করতে হবে গ্রীক জীবনাদর্শ ও তাঁর ব্যক্তিগত জীবনাদর্শের আশ্চর্য সংগতির মধ্যে। জগৎ ও জীবন সম্পর্কে এক উদার, উন্মুক্ত দৃষ্টি, নীতি ও আধ্যাত্মিকতাবর্জিত এক অনাবিল জীবনরসবোধ, প্রগাঢ় সৌন্দর্যানুরাগ এবং এক সর্বব্যাপী মানবিকতা ইত্যাদি বিষয়ে তিনি বিশেষভাবে গ্রীক ভাবাপন্ন ছিলেন। তাঁর রোমান্টিক ভাবাবেগ, বন্ধন-অসহিষ্ণু অস্থিরতা, কোমল ও করুণ আবেগচিত্রণে প্রবণতা প্রভৃতি বৈশিষ্ট্য তাঁর বাঙালীচিত্ততা ও সমসাময়িক যুগচেতনা দ্বারা অনেকখানি প্রভাবান্বিত তা সত্য। কিন্তু তবুও অস্বীকার করা চলে না যে, তাঁর মৌলিক ভাবকল্পনা, রসচেতনা ও জীবনদৃষ্টি গ্রীক জীবনাদর্শ দ্বারা অনুপ্রাণিত।

'মেঘনাদবধ' কাব্য রচনাকালে যে হোমারের ইলিয়াড কবির আদর্শরূপ ছিল ত৷ কবির তৎকালীন উক্তি থেকেই জানা যায়। রাজনারায়ণ বসুকে একখানি চিঠিতে তিনি লিখেছিলেন— By the bye, if the father of our Poetry had given Ram human companions I could have made a regular Iliad of the death of Meghnad. ইলিয়াডের আদর্শ তাঁর মনে যে গভীরভাবে চিরকাল মুদ্রিত ছিল তার প্রমাণ পাওয়া যায় তাঁর শেষ অসমাপ্ত লেখা 'হেক্টর-বধ' কাব্য রচনায়। মোহিতলাল বলেছেন, 'কেবল দেবদেবীদের চরিত্র কল্পনা ও মনুষ্যঘটিত ব্যাপারে তাহাদের সাক্ষাৎ সহযোগিতা এইটুকু বাদ দিলে, হোমারের মহাকাব্যের সহিত এ-কাব্যের আর কোন সাক্ষাৎ সগোত্রতা নাই।' আমাদের কিন্তু অন্যরকম মনে হয়। 'মেঘনাদবধে'র কাহিনী নির্বাচন, গঠনবিন্যাস, নামকরণ, চরিত্রচিত্রণ এবং বহু ঘটনার মধ্যে ইলিয়াডের প্রভাব অত্যন্ত স্পষ্ট হয়ে উঠেছে। ইলিয়াড যেমন ট্রয়নগরীকে কেন্দ্র করে লিখিত, মেঘনাদবধ কাব্যও তেমনি বীরধাত্রী লংকাকে কেন্দ্র করে রচিত। প্রাচীর-বেষ্টিত ট্রয়নগরী ও প্রাচীরের বাহিরে আক্রমণকারী গ্রীক সৈন্যদের চিত্র অবলম্বন করেই মধুসূদন লংকা ও রাঘব সৈন্যদের বর্ণনা করেছেন। ইলিয়াডের যুদ্ধে দেবতাদের যেরূপ সক্রিয় অংশ গ্রহণ করতে আমরা দেখেছি লংকার যুদ্ধে দেবতাদের ঠিক সেরূপ দেখতে পাই। ইলিয়াডের শেষ হয়েছে হেক্টরের অন্ত্যেষ্টিক্রিয়ায়, 'মেঘনাদবধে'রও সমাপ্তি ঘটেছে মেঘনাদের অন্ত্যেষ্টিক্রিয়ায়। দুই কাহিনীর মধ্যে এই মৌলিক সাদৃশ্য ছাড়াও বহু ক্ষুদ্রতর ঘটনা ও

চরিত্রাংকনে ইলিয়াড ও 'মেঘনাদবধ' কাব্যের মিল দেখা যায়। প্রাসাদশিখরস্থিত সপারিষদ রাবণের চিত্র মধুসূদন ইলিয়াডের তৃতীয় সর্গে বর্ণিত প্রায়াম ও তাঁর সভাসদবর্গের দৃশ্য অবলম্বন করে অংকন করেছেন। 'মেঘনাদবধ' কাব্যের দ্বিতীয় সর্গের সঙ্গে ইলিয়াডের চতুর্দশ সর্গের সাদৃশ্য সকলেরই সুবিদিত। হেক্টর-অ্যাণ্ড্রোম্যাকির বিদায় দৃশ্য অবলম্বন করে মধুসূদন মেঘনাদ ও প্রমীলার বিদায়চিত্র অংকন করলেন। সপ্তম সর্গের যুদ্ধ দৃশ্য প্রধানত ইলিয়াডের যুদ্ধবর্ণনা দ্বারা অনুপ্রাণিত হয়েছে। নবম সর্গের অন্ত্যেষ্টিক্রিয়া প্রায় অবিকল ইলিয়াডের অন্ত্যেষ্টিক্রিয়ার অনুরূপ। সাময়িক যুদ্ধবিরতি, রাবণের বিলাপ প্রভৃতি বর্ণনায় মধুসূদন স্পষ্টভাবে ইলিয়াডের দ্বারা প্রভাবান্বিত হয়েছেন। চরিত্রচিত্রণের দিক দিয়ে আলোচনা করতে গেলে বলতে হয় যে, মধুসূদনের রাবণ, মন্দোদরী, প্রমীলা, মহাদেব, পার্বতী, কামদেব, রতিদেবী ও বারুণীর সঙ্গে যথাক্রমে প্রায়াম, হেকুবা, অ্যাণ্ড্রোম্যাকি, জুপিটার, জুনো, সমনস, ভেনাস ও থেটিসের মোটামুটি মিল রয়েছে। অবশ্য রাবণ ও প্রমীলার সঙ্গে প্রায়াম ও অ্যাণ্ড্রোম্যাকির আংশিক মিল আছে মাত্র। রাবণ ও প্রমীলা ইলিয়াডের অনুরূপ চরিত্র দুটি অপেক্ষা অনেক পূর্ণতর ও সার্থকতর চরিত্র। রাবণের ট্র্যাজিক রূপ এবং কবিসত্তার সঙ্গে তার একাত্মতার ফলে চরিত্রটি কাব্যের মধ্যে প্রধান হয়ে উঠেছে এবং কবির মানসকন্যা প্রমীলা দেশী ও বিদেশী উপাদানে গঠিত হয়ে এক অনুপমা চরিত্র হয়ে উঠেছে।

মধুসূদনের সর্বাপেক্ষা প্রিয় চরিত্র মেঘনাদ ইলিয়াডের সর্বশ্রেষ্ঠ চরিত্র হেক্টরের আদর্শে অঙ্কিত হয়েছে। হোমার অ্যাকিলিসকে তাঁর কাব্যের নায়ক ও সর্ব্বপ্রধান বীররূপে চিত্রিত করেছেন তা' সত্য, কিন্তু ইলিয়াড পড়ার পর অ্যাকিলিসকে এক নৃশংস দানব ছাড়া তো আর কিছুই মনে হয় না। হেক্টর ট্রয়ের পক্ষে সর্বশ্রেষ্ঠ বীর, কিন্তু তাঁর চরিত্র চির-আকর্ষণীয় হয়েছে তাঁর অতুলনীয় বীরত্বের সঙ্গে অনুপম মনুষ্যত্বের সংমিশ্রণের জন্য। তাঁর মৃত্যুর পর হেলেন তাঁর জন্য বিলাপ করে যে উক্তি করেছিলেন তার মধ্যে হেক্টরের চরিত্র অবিস্মরণীয় মহত্ত্বে উদ্ভাসিত হয়ে উঠেছে— 'Ah, dearest friend! in whom the gods had joined the mildest manners with the bravest mind হেক্টরের মহৎ মানবিকতার জন্য মধুসূদনও তাঁর প্রতি আকৃষ্ট হয়েছিলেন। তিনিও হেক্টরকেই ইলিয়াডের প্রকৃত নায়করূপে গ্রহণ করেছিলেন এবং সেজন্যই ইলিয়াডের যে ভাবানুবাদ তিনি রচনা করতে আরম্ভ করেছিলেন তার নাম দিয়েছিলেন 'হেক্টর বধ কাব্য'। ওই কাব্যের উপক্রমণিকায় তিনি স্পষ্টভাবে বলেছিলেন, 'মহাবীর হেক্টর (যাহাকে ট্রয়স্বরূপ লংকার মেঘনাদ বলা যাইতে পারে)।' হেক্টরের স্বদেশপ্রীতি, পত্নীপ্রেম, উদার মানবিকতা প্রভৃতি গুণ তিনি অতি উজ্জ্বলভাবে মেঘনাদের মধ্যে দেখিয়েছেন।

অ্যাণ্ড্রোম্যাকির কাছ থেকে হেক্টরের বিদায়-দৃশ্যের সঙ্গে প্রমীলার কাছ থেকে মেঘনাদের বিদায়-দৃশ্যের অবিকল সাদৃশ্য রয়েছে। হেক্টরের মৃত্যুর পর বারো দিনের জন্য যুদ্ধ বিরতি হয়েছিল এবং মেঘনাদের মৃত্যুর পরও সাতদিনের জন্য যুদ্ধ বন্ধ রাখতে উভয় পক্ষ সম্মত হয়েছিল। অ্যাকিলিসের কাছ থেকে শোকাতুর বৃদ্ধ পিতা প্রায়াম যখন হেক্টরের মৃতদেহ ফিরিয়ে আনলেন তখন ট্রয়ের সে করুণ ও মর্মস্পর্শী দৃশ্য দেখা গিয়েছিল তার সঙ্গে নবম সর্গের শোককরুণ দৃশ্যের হুবহু মিল দেখতে পাওয়া যায়। প্রায়াম ও অ্যাণ্ড্রোম্যাকির মর্মান্তিক বিলাপের সঙ্গে রাবণ ও প্রমীলার হৃদয়বিদারী শোকের মিল দেখা যায়। মেঘনাদের চিতানির্মাণ, চিতার অগ্নিসংযোগ এবং অবশেষে অগ্নিনির্বাপণ ও মঠনির্মাণ ইত্যাদি সমস্তই ইলিয়াডের অনুরূপ। ইলিয়াডের বর্ণনায় রয়েছে—

> Again the mournful crowds surround the pyre,
> And quench with wine the yet remaining fire.
> The snowy bones his friends and brothers place,

(With tears collected) in a golden vase,
And raised the tomb, memorial of the dead.

এই অংশের সঙ্গে 'মেঘনাদবধ' কাব্যের নবম সর্গের শেষ পঙ্‌ক্তিগুলি মিলিয়ে দেখা যেতে পারে।

অ্যারিস্টটল মহাকাব্যের আলোচনা প্রসঙ্গে বলেছেন যে, নাটকের ন্যায় মহাকাব্যেও আদি, মধ্য ও অন্ত্য স্তর সমন্বিত একটি অবিচ্ছিন্ন ও স্বয়ংসম্পূর্ণ কাহিনী থাকবে। তবে নাটকের সঙ্গে মহাকাব্যের পার্থক্য আয়তনের দৈর্ঘ্যে এবং বীরত্বব্যঞ্জক ছন্দপ্রয়োগে। হরেক রকমের ক্ষুদ্র ক্ষুদ্র আখ্যানের সমাবেশে মহাকাব্যের কলেবর বৃদ্ধি প্রাপ্ত হয় এবং তার ফলে এই ধরনের কাব্যে গাম্ভীর্য ও মহত্ত্বের ভাব সঞ্চারিত হয়। মধুসূদন অ্যারিস্টটলের নির্দেশ অনুযায়ী কাহিনীর পরিকল্পনা ও গঠনবিন্যাসে অবিচ্ছিন্ন ঐক্য বজায় রেখেছেন। আবার মহাকাব্যিক বিশালতা আনবার জন্য এর মধ্যে আনুষঙ্গিক অনেক আখ্যান ঢুকিয়ে দিয়েছেন। বৃত্তগঠনের দিক দিয়ে বিচার করলে মেঘনাদ চরিত্র অবলম্বনেই কাহিনীর মধ্যে ঐক্য সম্পাদন করা হয়েছে। মেঘনাদের সেনাপতিপদে বরণে কাব্যের আরম্ভ এবং তার অন্ত্যেষ্টিক্রিয়ায় কাব্যের সমাপ্তি। দ্বিতীয়, চতুর্থ ও অষ্টম সর্গ কাহিনীর সঙ্গে প্রত্যক্ষভাবে যুক্ত নয়, নাটকে এই সব সর্গের ঘটনা অসঙ্গত হ'ত, কিন্তু মহাকাব্যের পক্ষে এগুলি অসঙ্গত নয়। এগুলিতে কবি স্বর্গ, নরক ও প্রসারিত পশ্চাৎ পটভূমিতে পরিক্রমা করেছেন। এর ফলে মহাকাব্যের মধ্যে বিস্তৃতি ও বিশালতা এসেছে। মহাকাব্যের অন্যান্য লক্ষণগুলিও মধুসূদন সচেতনভাবে অনুসরণ করেছিলেন। তিনি যে অমিত্রাক্ষর ছন্দ প্রয়োগ করেছেন তা কাহিনীর স্বাধীন ও বাধাবন্ধনহীন গতির পক্ষে উপযোগী হয়েছে। তিনি দীর্ঘ ও গাম্ভীর্যমণ্ডিত বর্ণনার দ্বারা পটভূমির মধ্যে ওর্জস্বিতা ও ব্যাপ্তি এনেছেন। উদ্দীপক চিত্র ও মহোপমার মধ্য দিয়ে পাঠকের মনের মধ্যে বিস্ময় ও চমৎকারিত্ব উৎপাদন করেছেন। সমাসবদ্ধ, ধ্বনিময় শব্দ, যুক্ত ব্যঞ্জনবর্ণের প্রয়োগ এবং অজ্ঞাত ও অপ্রচলিত শব্দের ব্যবহারের দ্বারা তিনি মহাকাব্যিক পরিবেশ রচনা করেছেন। অ্যারিস্টটল বলেছেন, মহাকাব্যের মধ্যে অপরিচিত শব্দ ও রূপকের (Strange words and metaphors) ব্যবহার সবচেয়ে বেশি হয়। চরিত্রচিত্রণেও মহাকাব্যিক বীর্যবত্তা ও শক্তিমত্তার ভাব অধিকাংশ ক্ষেত্রে বজায় রয়েছে। রাবণ, মেঘনাদ এবং আংশিকভাবে লক্ষ্মণ বলদীপ্ত বীর চরিত্র। প্রমীলা এবং তার সখীগণও বীর নারী। শুধুমাত্র সপ্তম সর্গে যুদ্ধের দৃশ্য আছে বটে, কিন্তু অন্যান্য কয়েকটি স্থানেও যুদ্ধের আয়োজন, প্রস্তুতি, হুংকার, আস্ফালন প্রভৃতি আছে। এই সব কারণেই 'মেঘনাদবধ'কে উদ্দীপনাময়, বীররসাত্মক মহাকাব্য বলতে হয়।

কিন্তু মহাকাব্যের লক্ষণগুলি সচেতনভাবে অনুসরণ করার চেষ্টা সত্ত্বেও মধুসূদন তাঁর কবি-প্রতিভার রোমাণ্টিক গীতিধর্মী প্রবণতার ফলে কাব্যের ঘটনা ও চরিত্রের মধ্যে নিজেকে মিশিয়ে ফেলেছেন। অবশ্য অবিচলিত নিরপেক্ষতা ও নির্লিপ্ত বস্তুনিষ্ঠা প্রাচীন বিবর্তনশীল মহাকাব্যেও দেখা যায় না। বাল্মীকি আর্যদের প্রতি এবং হোমার গ্রীকদের প্রতি সুস্পষ্ট পক্ষপাতিত্ব দেখিয়েছিলেন। পরবর্তীকালে সাহিত্যিক মহাকাব্যের রচয়িতাগণ বিশেষ কোনো ভাবাদর্শের দ্বারা অনুপ্রাণিত হয়ে নিজস্ব সহানুভূতি ও সমবেদনার রঙে অনুরঞ্জিত করে তাঁদের মানসচরিত্র অঙ্কন করেন। এই সহানুভূতি ও সমবেদনা কখনো অজ্ঞাতসারে এবং কখনো বা জ্ঞাতসারে কবি প্রকাশ করে ফেলেন। মিলটন অজ্ঞাতসারে শয়তানের প্রতি সহানুভূতি দেখিয়েছেন। মধুসূদন মিলটন সম্পর্কে বলেছেন, 'He is Satan himself.' কিন্তু মধুসূদন রাবণের প্রতি সম্পূর্ণ সচেতনভাবে সহানুভূতি উজাড় করে দিয়েছেন। 'মেঘনাদবধ' কাব্যের গভীরে প্রবেশ করলে মনে হবে এই কাব্যে বস্তুবর্ণনা অপেক্ষা আত্মরূপায়ণের রোমাণ্টিক কামনাই বড় হয়ে উঠেছে। এই আত্মরূপায়ণ হয়েছে রাবণের মধ্য দিয়ে। অর্থাৎ, রাবণ ও তার

স্রষ্টা অভিন্ন। তাই এই কাব্যে অনন্তসম্ভাবনাময় মহত্বের বিফলীকৃত জীবনের শোকার্ত হাহাকারই আমরা শুনতে পেয়েছি। কবির এই রোমান্টিক সহমর্মিতার ফলে এই কাব্যের চরিত্র-গুলির ঘটনাগত রূপ অপেক্ষা অন্তরময় রূপই বেশি ফুটেছে। হোমারের মহাকাব্যে যুদ্ধ-বাহুল্য কবির ভালো লাগেনি, কারণ যুদ্ধের মধ্যে যে চমকপ্রদ ঘটনাবাহুল্য প্রকাশ পায় তা তাঁর প্রীতিকর নয়। মানুষের চিত্ততলে যে অন্তঃসংগ্রাম চলে, যার ফলে তার শোণিতাক্ত আত্মা মৃত্যুর অধিক যন্ত্রণা সহ্য করে তার প্রতিই কবির লক্ষ্য। এই সংগ্রাম সবচেয়ে প্রচণ্ডভাবে চলেছে রাবণের মধ্যে। তাই রাবণই এই কাব্যের যথার্থ সংগ্রামী নায়ক। রাবণ বাইরের যুদ্ধে একবার লিপ্ত হয়েছে বটে, কিন্তু সে শুধু মহাকাব্যের নিয়ম রক্ষার জন্য। বহির্মুখীনতা অপেক্ষা অন্তর্মুখীনতার এই প্রাধান্যের জন্য মধুসূদনের চরিত্রগুলি মহাকাব্যের চরিত্র অপেক্ষা ট্র্যাজেডি নাটকের চরিত্রের সঙ্গে যেন অধিকতর সাদৃশ্যযুক্ত হয়ে উঠেছে। মনে হয় রাবণ যেন প্রমিথিউস, ইডিপাস ও অ্যাগেমেমননের মত কোনো চরিত্র, কোনো মারাত্মক ভ্রান্তির ফলে দৈবরোষে অশেষ নির্যাতন সহ্য করে চলেছে।

হোমার যেমন ট্রয়কে অবলম্বন করে ইলিয়াড মহাকাব্য রচনা করেছিলেন, মধুসূদনও তেমনি লঙ্কাকে কেন্দ্র করে 'মেঘনাদবধ' কাব্য লিখেছেন। অবরুদ্ধ লঙ্কার উপরে তিনি উনিশ শতকের নব জাতীয়তাবাদের দ্বারা অনুপ্রাণিত হয়ে পরাধীন ভারতভূমির ভাবসত্তাকে আরোপ করেছেন। সেজন্য লঙ্কার সংগ্রাম পরাধীন ভারতের স্বাধীনতা সংগ্রামের আবেগে পরিপুষ্ট হয়েছে, লঙ্কার বীর রাবণ ও ইন্দ্রজিৎ পরাধীন ভারতের স্বদেশপ্রাণ বীরের স্থান গ্রহণ করেছে। রামায়ণের ধর্মপ্রাণ বিভীষণ এখানে স্বদেশদ্রোহী ঘৃণ্য চরিত্রে পরিণত হয়েছে। মধুসূদন রাক্ষসদের প্রতি পক্ষপাতিত্ব করেছেন এবং দেবচরিত্র ও মানবচরিত্র হীনভাবে অঙ্কন করেছেন এ-অভিযোগ তাঁর সম্পর্কে করা হয়েছে। আসলে কোনো চরিত্রকেই তিনি রাক্ষস, দেবতা কিংবা দেবতার অবতাররূপে দেখেননি। সকল চরিত্রকেই তিনি মানবায়িত করে তুলেছেন। রামায়ণে জাতিগত বৈশিষ্ট্যের দিক থেকে কোনো চরিত্রকে ভালো বা মন্দরূপে উপস্থাপিত করা হয়েছে। দেবতা হলেই পূজনীয় এবং রাক্ষস হলেই সেখানে নিন্দনীয়। মধুসূদন তাঁর ধর্মসংস্কারমুক্ত. মানবিক দৃষ্টি নিয়ে এই ধারণার উপরে আঘাত হেনেছেন। সকল চরিত্রকে মানুষের স্তরে এনে তাদের প্রবৃত্তি ও আচরণের মধ্য দিয়ে তাদের মূল্য নির্ণয় করেছেন। যারা স্বদেশ রক্ষায় আত্মত্যাগ করছে তারা মহৎ ও সহানুভূতির পাত্র। আর যারা একটি দেশকে আক্রমণ করে তার স্বাধীনতা বিলুপ্ত করতে চাইছে তারা মানুষ হোক, দেবতা হোক, কিছুতেই তারা সম্মান ও শ্রদ্ধার পাত্র নয়। দেশরক্ষার সংগ্রামে আত্মাহুতি দিয়ে উদার, কর্তব্যনিষ্ঠ, মহাপ্রাণ বীর ইন্দ্রজিৎ অমর মহিমায় ভাস্বর হয়েছে। ইন্দ্রজিৎ-এর মৃত্যু অপাপবিদ্ধ মানুষের অতি দুঃখজনক পরিণাম। রাবণ কিন্তু ইন্দ্রজিৎ-এর মত নির্দোষ ও নিষ্পাপ নয়। সীতাহরণরূপ মারাত্মক ভ্রান্তি—error of judgement তার ঘটেছে এবং তারই ফলে তার ট্র্যাজিক পরিণতি। এরূপ একটি স্বদেশপ্রাণ, প্রজাবৎসল, স্নেহপরায়ণ চরিত্র শুধুমাত্র একটি মারাত্মক ভ্রান্তির ফলে একটির পর একটি প্রিয়জন হারাল, তারই সাধের স্বর্ণলঙ্কা তারই সামনে বীরশূন্য বিষাদপুরীতে পরিণত হ'ল, চারদিকের মৃতের স্তূপ ও ক্রন্দনের অট্টরোলের মধ্যে বারিধৌত বনস্পতির মতই রাবণ দাঁড়িয়ে আছে পুত্রের অন্ত্যেষ্টিক্রিয়া সম্পাদনের জন্য—এর চেয়ে হৃদয়বিদারক দৃশ্য আর কি হতে পারে! রাবণকে জীবিত রেখে তার ট্র্যাজেডির গভীরতা কবি বহুগুণে বর্ধিত করেছেন। চারদিকব্যাপী মহাশূন্যতার মধ্যে একটি বৃহৎ বনস্পতি তার নিষ্পত্র শাখাপ্রশাখাগুলি রৌদ্রজ্বালাময় আকাশের দিকে প্রসারিত করে ভগ্নহৃদয়ের নীরব আর্তি শুধু জানিয়ে চলেছে—সেই আর্তি অন্তহীন কালের মধ্যে যেন পরিব্যাপ্ত।

মধুসূদনের বিদ্রোহী প্রতিভা. ভাষা, ছন্দ, অলঙ্কার সব বিষয়েই নতুন নতুন পথ প্রবর্তন

করতে চেয়েছিল। এর ফলে তাঁর কাব্যের আত্মার স্বাধীন স্ফূর্তি এবং অদৃষ্টপূর্ব সৌন্দর্যের বিকাশ ঘটেছিল সন্দেহ নেই। কিন্তু কবির প্রবল আত্মবিশ্বাস এবং নিজের সৃষ্টি সম্বন্ধে নিঃসন্দিগ্ধ আস্থা থাকা সত্ত্বেও এমন কতকগুলি ত্রুটি তাঁর কাব্যে লক্ষ্য করা যায় যেগুলি কোনোভাবেই সমর্থন করা চলে না। শব্দের পুনরুক্তি, বিশেষ বিশেষ চিত্রকল্পের বার বার আমদানী এবং একই ধরনের বর্ণনার পৌনঃপুনিকতা তাঁর কাব্যের একটি উল্লেখযোগ্য ত্রুটি। কাব্যের মধ্যে ওজস্বিতা ও চমৎকারিত্ব আনবার জন্য তিনি ঝড়, বৃষ্টি, বজ্রনাদ প্রভৃতি প্রাকৃতিক বিপর্যয়ের শক্তিগুলিকে বার বার অস্থির ও উত্তেজিতরূপে দেখিয়েছেন। অনেক স্থলেই এগুলিকে অকারণ ও কৃত্রিম বীরত্বজনক রীতি বলে মনে হয়েছে। বঙ্কিমচন্দ্র The Calcutta Review-তে (১৮৭১) যথার্থভাবেই বলেছিলেন, 'All this bombast is unworthy of Mr. Datta's genius and cultivated taste. Equally so is his constant repetition of the same images and phrases till they almost nauseate his readers.' কতকগুলি শব্দ তিনি এত বেশি বার ব্যবহার করেছেন যে, সেগুলি পাঠকের পক্ষে খুবই বিরক্তিকর হয়ে উঠেছে, যথা, বাহিরিল, নাদিলা, নাদে, নির্ঘোষে, তেঁই, সাপটি, ঘর্ঘর, কোদণ্ড ইত্যাদি। অনেক অপ্রচলিত শব্দ তিনি ব্যবহার করেছেন, মহাকাব্যের পক্ষে এগুলি দোষাবহ নয় একথা আগেই বলা হয়েছে, কিন্তু কতকগুলি শব্দ শ্রুতিকর্কশ ও পীড়াদায়ক হয়েছে, যথা, যাদঃপতি রোধ; গরুৎমতী, অররু, প্রতিঘ-অন্ধ ইত্যাদি। মধুসূদন ভাষার শব্দসম্পদ এবং অর্থজ্ঞাপকতা বিশেষভাবে বৃদ্ধি করেছেন নামধাতুর প্রয়োগে। নামধাতুর প্রয়োগে তিনি যেন বেপরোয়া ও ভ্রূক্ষেপহীন, যে কোনো শব্দের পরে ক্রিয়াপদ বসিয়ে তিনি অজস্র নামধাতু সৃষ্টি করেছেন, যথা, সাবাসি, নীরবিলা, শান্তিলা, উলঙ্গিয়া, নিবীরিবে, নিকটয়ে, বিউনিল ইত্যাদি। ধ্বনিসঙ্গতি এবং বিশিষ্ট ভাবব্যঞ্জক ধ্বনিঝঙ্কার সৃষ্টির দিকে তাঁর সযত্ন মনোযোগ ছিল। এই ধ্বনিসম্পদ এনেছেন তিনি ধ্বন্যাত্মক শব্দ ও অনুপ্রাসের মধ্য দিয়ে। ধ্বন্যাত্মক শব্দ ও ক্রিয়া কোনো কোনো স্থানে শ্রুতিকটু এবং পুনঃ পুনঃ প্রয়োগদুষ্ট হয়েছে, যেমন, তড় তড় তড়ে, হড় হড় হড়ে। কড় কড় কড়ে, থর থর থরে ইত্যাদি। মধুসূদন প্রায় প্রতি পঙ্ক্তিতে অনুপ্রাস সৃষ্টি করেছেন। অনুপ্রাসের ধ্বনি সঙ্গতি আনবার জন্যই তিনি যেন বিশেষ বিশেষ শব্দ নির্বাচন করেছেন, তাদের অর্থগৌরব অপেক্ষা ধ্বনি সম্পদের দিকেই যেন বেশি নজর দিয়েছেন, যথা লুলি অবলেপে; ভবেশ ভাবিনী ভাবিলা, কিভাবে আজি ভেটিব ভবেশে; মলম্বা অম্বরে তাম্র বিরূপাক্ষ মহারক্ষঃ প্রক্ষেবড়নধারী ইত্যাদি। মধুসূদনের রচনারীতির আর দুটি বৈশিষ্ট্য উল্লেখযোগ্য। একটি হ'ল আহা, আহা মরি প্রভৃতি বিস্ময়সূচক অব্যয় পদের ব্যবহার। আর একটি হ'ল উপমান সম্বলিত বাক্যটি জায়গায় জায়গায় বন্ধনীর মধ্যে আবদ্ধ রাখা, যথা, কাদম্বা যেমতি মধুস্বরা; সিংহ যেন আনায় মাঝারে; সৌরকরে গড়া যেন; অগ্নিশিখা হেরি পতঙ্গের কুল যথা ইত্যাদি।

।। ব্রজাঙ্গনা কাব্য ।। মধুসূদনের গীতিকাব্যিক প্রবণতা 'ব্রজাঙ্গনা' কাব্যের মধ্যে পরিপূর্ণ আত্মপ্রকাশের সুযোগ পেলে। প্রকৃত পক্ষে 'মেঘনাদবধ' কাব্যের পরে মহাকাব্যের বজ্রমন্দ্রিত প্রশস্ত রাজপথে আর তিনি চলেননি, গীতিকাব্যের পক্ষীকূজিত ও পুষ্প-সুরভিত ছায়াবীথিতেই ঘোরাফেরা করেছেন। তবে তাঁর গীতিকাব্যিক প্রতিভা প্রকাশরীতির নিত্যনূতন পরীক্ষায় অবতীর্ণ হয়েছিল। এই সব প্রকাশরীতি তিনি পাশ্চাত্ত্য কাব্য থেকে গ্রহণ করেছিলেন; তাই তাঁর গীতিকাব্য কখনো হয়ে উঠেছে দীর্ঘ, সম্বোধনসূচক রোমান্টিক গীতিকবিতা Ode কখনো বীরত্বপূর্ণ পত্রকাব্য (Heroic Epistle), আবার কখনো বা চতুর্দশপদী কবিতা (Sonnet)। মধুসূদন 'ব্রজাঙ্গনা'র কবিতা-গুলিকে Ode বলেছেন। Ode গ্রীক নাটকের কোরাস সঙ্গীত থেকে উদ্ভূত হলেও

পরবর্তী কালে Ode অর্থে দীর্ঘ গীতিকবিতা বোঝাত, ইংরেজী সাহিত্যের রোমান্টিক কবিদের প্রসিদ্ধ Ode-সমূহের কথা সকলেরই মনে পড়বে। Ode -এর আর একটি বৈশিষ্ট্য যে এই ধরনের কবিতায় কবি কোনো প্রাণী, প্রাকৃতিক বস্তু অথবা ভাবকে সম্বোধন করেন। তবে 'ব্রজাঙ্গনা'র কবিতাগুলিতে কোনো বিশেষ প্রাণী বা বস্তুকে সম্বোধন করেছেন নায়িকা শ্রীরাধিকা। কীটস ও শেলি যেমন যথাক্রমে 'নাইটিঙ্গেল' ও 'ওয়েস্ট উইন্ড'কে সম্বোধন করে Ode রচনা করেছেন, মধুসূদনের রাধাও তেমনি জলধর, ময়ূরী ও সারিকাকে উদ্দেশ্য করে নিজের বিরহবেদনা জ্ঞাপন করেছেন। সুতরাং 'ব্রজাঙ্গনা' রচনা কালে মধুসূদন প্রাচীন বৈষ্ণব কবিদের ভাব ও রসের দ্বারা যতই প্রভাবান্বিত হোন না কেন, কাব্যের রীতির দিক দিয়ে তিনি পাশ্চাত্ত্য কবিতার আদর্শই গ্রহণ করেছিলেন।

'মধুস্মৃতি'তে রয়েছে যে, মধুসূদন 'ব্রজাঙ্গনা' রচনার আগে জয়দেবের 'গীতগোবিন্দ' ও বিদ্যাপতির পদাবলী পাঠ করেছিলেন। বৈষ্ণব কাব্য পাঠ করে বিরহিণী রাধার আর্তি ও বেদনা তাঁকে ব্রজাঙ্গনা রচনায় উদ্বুদ্ধ করে। কিন্তু বৈষ্ণব পদাবলী থেকে তিনি যে প্রেরণা পেয়েছিলেন তা সম্পূর্ণরূপে মানবিক ও সাহিত্যিক প্রেরণা, তার সঙ্গে বৈষ্ণব ধর্মতত্ত্বের কোনো সম্পর্ক নেই। বৈষ্ণব ধর্মতত্ত্বে রাধিকা সামান্যা মানবী নন, তিনি মূর্তিমতী হ্লাদিনী শক্তি। মধুসূদন ব্রজাঙ্গনা বলতে শ্রীরাধাকেই বুঝেছেন, কিন্তু অন্যান্য ব্রজাঙ্গনার সঙ্গে রাধার পার্থক্য এখানে যে মাদনাখ্য মহাভাব একমাত্র রাধার মধ্যে দেখা গেছে। ব্রজগোপীরা রাধার কায়ব্যূহ স্বরূপিণী। বৃন্দাবনেশ্বরী বলতে শ্রীরাধাকেই বোঝায়, তিনিই পরমা শক্তি এবং শ্রীকৃষ্ণ হলেন পরম শক্তিমান। শ্রীরাধার এই তত্ত্ব মধুসূদনের মনে কোনো প্রভাব বিস্তার করেনি, তাঁর দৃষ্টিতে রাধা হলেন 'Mrs. Radha' এবং তাঁর মতে 'not such a bad woman after all' রাজনারায়ণ বসুর ব্রাহ্মধর্মের গোঁড়ামি যেমন তিনি পছন্দ করেননি, তেমনি নিজেও তিনি বৈষ্ণব ধর্মের ভাবাদর্শের দ্বারা চালিত হননি। তাঁর চোখে কৃষ্ণ একজন সাধারণ প্রণয়ী এবং রাধা একজন প্রণয়িনী মাত্র। তাঁর কাছে কৃষ্ণের বিরহে রাধার যে বেদনা তা লৌকিক বেদনা মাত্র এবং নারীর প্রতি তাঁর স্বাভাবিক সহানুভূতি এবং হৃদয়ের স্বতঃস্ফূর্ত সমবেদনা নিয়ে তিনি রাধা চরিত্র অঙ্কন করেছেন।

মধুসূদনের রাধা বৈষ্ণব কবিদের রাধার ন্যায় কৃষ্ণপ্রেমে উন্মাদিনী এবং দুঃসহ বিরহবেদনায় অতি কাতরা। তাঁর মধ্যে মোহনাখ্য বিরহোন্মাদের অবস্থাই পরিস্ফুট হয়েছে। সেজন্য তিনি কৃষ্ণের স্মৃতির সঙ্গে জড়িত নানা বস্তুকে সম্বোধন করে মান-অভিমান, ঈর্ষা-অসূয়া, আশা-নিরাশা মিশ্রিত নানা বিচিত্র ভাব ব্যক্ত করেছেন। উদ্ধবদাসের একটি পদে আছে—'মুরলী রে! মিনতি করিয়ে বার বার। শ্যামের অধরে রৈয়া রাধা রাধা নাম লৈয়া তুমি মেনে না বাজিও আর।' মধুসূদনের কাব্যেও এভাবে বিভিন্ন অচেতন বস্তুকে উদ্দেশ্য করে রাধা নিজের হৃদয় কাতরতা ব্যক্ত করেছেন। কালিদাস বলেছেন, কামার্তা হি প্রকৃতিকৃপণাশ্চেতনাচেতনেষু—অর্থাৎ, কামার্ত ব্যক্তি চেতন-অচেতনের প্রভেদ করতে পারে না। বিরহের তীব্রতায় রাধাও চেতন-অচেতনের প্রভেদ ভুলে গেছেন। মধুবৃন্দাবনের আর সবই আছে, নেই শুধু সেই বৃন্দাবনচন্দ্র। তাই আজ 'শূন ভেল মন্দির শূন ভেল নগরী। শূন ভেল দশ দিশ শূন ভেল সগরি।।' আজও সেই যমুনা বয়ে চলেছে। যমুনাপুলিনে জ্যোৎস্না এসে লুটিয়ে পড়েছে, ময়ূর ময়ূরী এখনও নৃত্য করে চলেছে। মলয় পবন মন্দ মন্দ প্রবাহিত হচ্ছে, ঋতুরাজ বসন্ত এখনও তার দলবল নিয়ে দেখা দেয়। কুঞ্জে কুঞ্জে নব পুষ্পরাজি বিকশিত হয়ে ওঠে। কিন্তু শ্যামের বিরহে আজ সকলই বিফল, সকলই মলিন। রাধা বিরহ বেদনায় ব্যাকুল হয়ে এদের সমব্যথী বলে মনে করে এদের কাছে তাঁর হৃদয়ের ভার উজাড় করে দিয়েছেন। রাধার কোমল হৃদয়ের নিরুপায় কাতরতা কবিতাগুলির মধ্যে প্রকাশ পেলেও মাঝে মাঝে সমাজের বিধিনিষেধের দুর্গ ভাঙ্গবার জন্য

দুর্জয় সংকল্প এবং স্বাধীন প্রেমের দৃপ্ত ঘোষণা তাঁর কণ্ঠে ধ্বনিত হয়েছে। যখন তিনি বলেন, 'রাধিকার বেড়ি ভাঙ—এ মম মিনতি' তখন মনে হয় সমাজবিধিনিয়ন্ত্রিত গণ্ডিবদ্ধ জীবন অতিক্রম করবার জন্য তাঁর মন বিদ্রোহের অগ্নিশিখায় জ্বলে উঠেছে, 'যে যাহারে ভালবাসে সে যাইবে তার পাশে—মদন রাজার বিধি লঙ্ঘিবে কেমনে'—রাধার এই কথাগুলির মধ্য দিয়ে নারীর শৃঙ্খলমুক্ত স্বাধীন প্রেমের জয়গানে স্বয়ং কবির চিত্ত মুখরিত হয়ে উঠেছে বলে মনে হয়।

বৈষ্ণব পদাবলীতে রাধার বিরহ বর্ণনা দিতে গিয়ে কবিরা বহিঃপ্রকৃতির অপূর্ব রসঘন চিত্র অংকন করেছেন। বর্ষা ঋতুর সংগে মানুষের বিরহের নিবিড় যোগ আছে বলে বর্ষার চিত্রই বিরহের পদগুলিতে প্রধান হয়ে উঠেছে। বিদ্যাপতির কবিতায় বসন্তের উল্লাস আছে বটে, কিন্তু বর্ষার অশ্রুময় উচ্ছ্বাস অনেক বেশি নিবিড় ও গভীর ভাবে সেখানে প্রকাশ পেয়েছে। মধুসূদন জয়দেব ও বিদ্যাপতির প্রভাবে বসন্তের রূপচিত্রের দিকেই বেশি আকৃষ্ট হয়েছিলেন। গীতগোবিন্দে শুধু বসন্তের লীলা। এই কাব্যের প্রভাব মধুসূদনের মধ্যে গভীরতর। ব্রজাঙ্গনার শেষ দুটি কবিতাই বসন্ত অবলম্বনে রচিত। বিশেষ করে শেষ কবিতাটিতে জয়দেবের প্রভাবে বসন্তের বেদনা অপেক্ষা বসন্তের আনন্দোৎসবের ভাবই যেন বেশি পরিস্ফুট হয়েছে। 'পিককুল কলকল চঞ্চল অলিদল, উছলে সুরবে জল, চল লো বনে'—এই ধরনের সুললিত অনুপ্রাসযুক্ত অংশে জয়দেবের প্রভাব সুস্পষ্ট মনে হয়। পূর্বেই বলা হয়েছে Ode-এর রীতি অনুযায়ী কবিতাগুলি দীর্ঘবিস্তারী হয়েছে বলে বৈষ্ণব পদের নিটোল রসানিবিড়তা এদের মধ্যে নেই। বহিঃপ্রকৃতি ও অন্তঃপ্রকৃতির যে অন্বয় মিলন বৈষ্ণব পদে পাওয়া যায় তাও 'ব্রজাঙ্গনা'র কবিতাগুলিতে লক্ষ্য করা যায় না। রাধার বিরহবেদনার স্বতঃস্ফূর্ত রূপ দূরাস্তৃত ভাবকল্পনা, বাগাড়ম্বর ও অলংকারবাহুল্যে আচ্ছন্ন হয়ে গেছে। আসলে মধুসূদন তাঁর আখ্যায়িকা কাব্য ও মহাকাব্যে যে ধরনের দীর্ঘবিস্তৃত অলংকার প্রয়োগ করেছেন, গীতিকাব্যেও সেই একই ধরনের অলংকার প্রয়োগ-রীতি লক্ষ্য করা যায়। গীতিকাব্যের অলংকার ভাবানুভূতির সংগে অবিচ্ছেদ্য ভাবে মিলিত হয়ে যায়, মধুসূদন এ-সম্পর্কে সম্ভবত সচেতন ছিলেন না। তাই তাঁর অলংকারগুলি এখানে ভাবানুভূতির সংগে একাত্ম হতে পারেনি। 'মেঘনাদবধ' কাব্যের ওর্জস্বিনী ও ধ্বনিগৌরবময় ভাষার পরিবর্তে ব্রজাঙ্গনার ভাষা অনেক সরল ও কোমল হয়ে উঠেছে। এখানে যুক্তাক্ষরের ব্যবহার খুবই কম এবং নামধাতু ও ধ্বন্যাত্মক শব্দের ব্যবহারও প্রায় চোখেই পড়ে না। তবে লালিত্য ও গীতময়তা আনবার জন্য কবি অনুপ্রাসযুক্ত শব্দের বহুল প্রয়োগ করেছেন। কংকণ, কিংকণী, সঘনে, ধৈরজ, বঁধু, চিকণ, গুঞ্জমালা, সুরত ইত্যাদি বৈষ্ণব পদাবলীতে বহুব্যবহৃত শব্দগুলিও মধুসূদনের কাব্যে চোখে পড়ে। বাঙালী নারীর মুখে যে সব সম্বোধন শুনতে পাওয়া যায় মধুসূদন সেগুলি ব্যবহার করে বাক্যগুলির মধ্যে মেয়েলি মেজাজ বজায় রেখেছেন। লো, লা, হ্যাদে, রে, সই, গো প্রভৃতি কয়েকটি শব্দ দৃষ্টান্ত-স্বরূপ উল্লেখ করা যেতে পারে। বৈষ্ণব পদের ভনিতা অনুসরণ করে প্রতেকটি কবিতার শেষে নিজের নাম অংকিত করে রেখেছেন। 'শ্রীমধুসূদন' কথাটির শ্লেষাত্মক প্রয়োগ করে কবি যেন একটু কৌতুক করতে চেয়েছেন। তবে মধুসূদন বিদ্যাপতির মতই প্রচণ্ড আশাবাদী, রাধাকে বার বার তিনি কৃষ্ণের সংগে পুনর্মিলনের আশ্বাস দিয়েছেন, যথা, 'কবি মধু ভণে, পাবে, ব্রজাঙ্গনে, মধুসূদন', 'মধু ভণে, ব্রজাঙ্গনে, করো না রোদন, পাবে বঁধু—অঙ্গীকারে শ্রীমধুসূদন' ইত্যাদি।

।।বীরাঙ্গনা কাব্য।। অধিকাংশ সমালোচকের মতে মধুসূদনের কাব্যপ্রতিভার চূড়ান্ত সিদ্ধি ঘটেছিল 'বীরাঙ্গনা' কাব্যে। ভাষা, ছন্দ ও অলংকার প্রয়োগে কবি সবচেয়ে বেশি নৈপুণ্য দেখিয়েছেন এই কাব্যে। যোগীন্দ্রনাথ বসু যথার্থই বলেছেন যে, 'তাঁহার প্রতিভা মেঘনাদের

গাম্ভীর্য এবং ব্রজাঙ্গনার মাধুর্য, একাধারে সম্মিলিত করিতে প্রস্তুত হইল; ইহার ফল বীরাঙ্গনা কাব্য।' 'বীরাঙ্গনা' রচনার সময় কবি অসংযম ও উচ্ছৃঙ্খলতার গ্লানিকর পঙ্কে নিমজ্জিত হয়ে করুণ আত্মবিলাপ করছিলেন, কিন্তু কাব্যের পবিত্র মন্দিরে যখন তিনি প্রবেশ করলেন তখন তাঁর গাত্রলিপ্ত সব পঙ্ক চন্দনে পরিণত হয়ে গেছে এবং অটল সংযমের কৃচ্ছ্র সাধনায় তখন তিনি মহিমান্বিত।

মধুসূদন তাঁর কাব্যের নাম 'বীরাঙ্গনা' রাখলেন কেন? তাঁর প্রতিটি পত্রকাব্যের নায়িকা একজন বীরাঙ্গনা। কিন্তু কোন্ অর্থে বীরাঙ্গনা? যে নারী রণক্ষেত্রে সাহস ও পরাক্রম প্রদর্শন করতে সক্ষম তিনিই সাধারণত বীরাঙ্গনা নামে কথিত হন, সেই দিক দিয়ে বিচার করলে একমাত্র জনা ছাড়া বোধ হয় আর কোনো নায়িকাকেই বীরাঙ্গনা বলা চলে না। কিন্তু মধুসূদন এই কাব্যের নায়িকাদের বীরাঙ্গনা বলতে চেয়েছেন এদের বাহুবলের বিচার করে নয়, আন্তরবলের দিকে দৃষ্টি দিয়েই। পাশ্চাত্ত্য প্রভাবের ফলে বহুদিনকার পরাধীনতা ও জড়তার বন্ধন ছেদ করে মুক্তিসূর্যের আলোয় নারীর যে অশঙ্কিনী ও বিদ্রোহিণী রূপ আত্ম-প্রকাশ করল তা রূপায়িত হ'ল বঙ্কিমচন্দ্রের উপন্যাসে ও মধুসূদনের কাব্যনাটকে। 'মেঘনাদবধ' ছাড়া অধিকাংশ কাব্য-নাটকই মধুসূদন নায়িকা-নামাঙ্কিত করেছিলেন। এর মধ্য দিয়ে নারীর প্রতি তাঁর সম্মান ও সহানুভূতির ভাব সুস্পষ্ট। পুরুষ-শাসিত প্রাচীন সমাজে নারী অচল অবরোধের অন্তরালে অবিচার ও নির্যাতনের দৈনন্দিন চক্রে শুধু কেবল পিষ্ট হয়েছে। সে কেবল কর্তব্য করেছে, নীরবে সহ্য করেছে এবং বিলুপ্তির অন্ধকারে বিস্মৃত হয়ে পড়েছে। মধুসূদন এই নারীর মুখে ভাষা দিলেন, চোখে আগুন ছিটিয়ে দিলেন এবং বুকে অমিত শক্তি সঞ্চার করলেন। অবরোধের বাইরে সে পা বাড়াল, হৃদয়ের শৃঙ্খলিত অনুভূতিকে বিজয়িনীর আত্মমর্যাদা নিয়ে ঘোষণা করল এবং ন্যায়-অন্যায়ের সূক্ষ্ম ও শাণিত বিচারের আলোকে চমৎকৃত সমাজের দৃষ্টি ঝলসে দিল। এই নারীকেই যথাযথ বীরাঙ্গনারূপে মধুসূদন গ্রহণ করেছেন। সেজন এই নারীর বিচিত্র রূপই তিনি তাঁর কাব্যে চিত্রিত করেছেন। এখানে স্বামী-পরিত্যক্তা নারী (শকুন্তলা) তার অধিকার ঘোষণা করেছে। কোথাও বা নারী স্বাধীনভাবে তার পতিনির্বাচন করেছে (রুক্মিণী)। আবার কোনো নারী হৃদয়ের দুর্জয় কামনায় বশীভূত দুঃসাহসিক দৃঢ়তায় সমাজবিধি লঙ্ঘন করেছে (তারা)। কেউ বা অন্যজাতীয় পুরুষের প্রেমে অন্ধ হয়ে অকুণ্ঠিত প্রকাশ্যতায় নিজের রূপযৌবন নিবেদন করেছে (সূর্পণখা)। কোনো কোনো বীর নারী স্পষ্টভাবে স্বামীর অন্যায় ও অপরাধ দেখিয়ে তাকে সংশোধন করতে চেয়েছে (ভানুমতী ও দুঃশলা)। আবার কোনো মহীয়সী নারী প্রবল জাতীয় আবেগে উদ্দীপিত হয়ে কাপুরুষ ও কর্তব্যবিমুখ স্বামীকে তীক্ষ্ণ তিরস্কারে সচেতন করবার চেষ্টা করেছে (জনা)। এরা সকলেই বীরাঙ্গনা, এদের বীরত্ব বাহুবলে ও রণকৌশলে প্রকাশ পায়নি, প্রকাশ পেয়েছে এদের দৃপ্ত ভাষণে, কুণ্ঠাহীন আত্মঘোষণায় এবং নিঃশঙ্ক আচরণে।

'বীরাঙ্গনা' কাব্যের বহিরঙ্গে মহাকাব্যিক গাম্ভীর্য এবং অন্তরঙ্গে গীতিকাব্যিক মাধুর্যই বর্তমান রয়েছে। অমিত্র ছন্দ, সমাসবদ্ধ যুক্তাক্ষরবিশিষ্ট তৎসম শব্দের গাম্ভীর্য এবং ধ্রুপদী চিত্রসমারোহ প্রভৃতি এই কাব্যের প্রকাশভঙ্গিতে মহাকাব্যের গাম্ভীর্য এনেছে। আবার এর অন্তর্জগতে গীতিকাব্যের লক্ষণগুলি পরিস্ফুট হয়েছে। অবশ্য গীতিকাব্যের একটি লক্ষণ হ'ল কবির আত্মময়তা। কবিতাগুলির মধ্যে কবি নিজের কথা প্রকাশ করেননি সত্য, কিন্তু নায়িকার দুঃখময় এবং আশা-নিরাশা জড়িত অনুভূতির সঙ্গে সহৃদয় কবির সহমর্মিতা লক্ষ্য করা যায়। নায়িকাদের বিচিত্র অনুভূতির স্তরগুলি গভীর অন্তর্দৃষ্টির সঙ্গে কবিতাগুলিতে উদ্ঘাটিত হয়েছে। এই অন্তর্মুখীনতা এবং অনুভূতিময়তার জন্যই কবিতাগুলি গীতিকাব্য ধর্মী হয়ে উঠেছে। নায়িকারা অনেকেই অতীতের স্মৃতি ও কল্পনায় ভাসমান, অনেকেই প্রকৃতির

জড়বস্তুকে চেতনান্বিত করে তাদের সঙ্গে সুখদুঃখের আদান প্রদান করেছে। তারা অতীতের সুখ ও বর্তমান দুঃখের বিষম অবস্থায় চিন্তায় আত্মহারা, কেউ কেউ আবার চিরঅতৃপ্ত কামনার নিষিদ্ধ সৌরভে মাতোয়ারা। তাদের স্বপ্ন-কামনা-কল্পনার অনুরণনগুলি গীতিকাব্যের এক একটি তন্ত্রীর মত ঝঙ্কৃত হয়ে উঠেছে।

'বীরাঙ্গনা'র কবিতাগুলিতে পৌরাণিক কাহিনীর নবরূপায়ণই বিশেষভাবে চোখে পড়ে। কবি পৌরাণিক কাহিনীগুলির প্রতি মোটামুটি বিশ্বস্ততা বজায় রেখেছেন, কিন্তু সেই কাহিনী-গুলির মধ্যে আধুনিক ভাবব্যঞ্জনা আরোপ করে তাদের নবায়িত রূপই আমাদের চোখের সামনে তুলে ধরেছেন। তারা, রুক্মিণী, সুর্পণখা, দ্রৌপদী, ভানুমতী, উর্বশী, জনা প্রভৃতি নারীর ঘটনাগত রূপ পুরাণ থেকে নিয়েছিলেন। কিন্তু তাদের অন্তরগত রূপ কবির মৌলিক কল্পনা থেকে উদ্ভাবিত। কবির কৃতিত্ব এখানে যে, তিনি পুরাণের বহুবিদিত ঘটনার বিকৃতি না ঘটিয়ে নিজের ভাবাদর্শ ও চমৎকারী কল্পনা বলে সেই ঘটনাকে আধুনিক সামাজিক ও জাতীয় পরিবেশের সঙ্গে খাপ খাইয়ে দিয়েছেন। কোথায়, কি অবস্থায় নায়িকা নায়ককে পত্র লিখেছেন মানুষ নিজের হৃদয়ের গোপন কথাগুলি প্রকাশ করতে পারে। সুতরাং কবি এই পত্ররীতি তা' মধুসূদনের স্বকপোলকল্পিত, কিন্তু বর্ণনা কৌশলে তা' সত্য বলে মনে হয়। পত্রের মধ্যে অবলম্বন করে নায়িকাদের নিভৃততম অন্তরের গোপনতম রহস্যগুলি উদ্‌ঘাটন করতে পেরেছেন।

এই পত্রকাব্যগুলি একসংলাপী নাটিকার (Dramatic Monologue) রীতি অনেক-খানি অনুসরণ করেছে। একসংলাপী নাটিকায় একটি চরিত্রই কথা বলে বটে কিন্তু সেই কথার মধ্যে একঘেয়ে একমুখীনতা থাকে না। সেখানে চরিত্রের দ্বিধাবিভক্ত ও দ্বন্দ্বময় সত্তার বিরোধ ও বৈপরীত্যের মধ্য দিয়ে নাটকীয়তা সৃষ্টি করা হয়। আবার এমনভাবে অদৃশ্য ব্যক্তির সঙ্গে কথোপকথনের ভঙ্গি সংলাপে প্রকাশ করা হয় যে সেই অদৃশ্য ব্যক্তির সজীব উপস্থিতি যেন আমরা অনুভব করতে পারি। পত্রকবিতাগুলিতে নায়িকাদের আশা-নিরাশার দ্বন্দ্বময় অনু-ভূতিই প্রকাশ করা হয়েছে এবং এমন ঘনীভূত আগ্রহ এবং কম্পমান প্রত্যাশা নিয়ে তারা পত্রের কথাগুলি উচ্চারণ করেছে যে আমাদের মনে হয় তাদের উদ্দিষ্ট নায়করা অতি নিকটেই বর্তমান আছে। জনা, কেকয়ী, তারা, সুর্পণখা, উর্বশী প্রভৃতি চরিত্রের মধ্যে আবেগের যে তীব্রতা এবং আশা-নিরাশার যে দ্রুত আন্দোলন সৃষ্টি করা হয়েছে তা' চরিত্রগুলিকে যথেষ্ট নাট্যরসাত্মক করে তুলেছে। কেকয়ী ও জনার মত চরিত্র অনবরত প্রশ্নের পর প্রশ্ন নিক্ষেপ করে তাদের সম্বোধিত নায়ক চরিত্রগুলিকে দূরবর্তী নেপথ্য থেকে যেন প্রত্যক্ষ মঞ্চে দর্শকদের সম্মুখে নিয়ে এসেছে।

।।চতুর্দশপদী কবিতাবলী।। মধুসূদনের শেষ সম্পূর্ণ ও সার্থক কাব্যগ্রন্থ হ'ল চতুর্দশপদী কবিতাবলী। ইউরোপে গিয়ে এই কাব্যগ্রন্থের অন্তর্ভুক্ত কবিতাগুলি তিনি রচনা করেছিলেন বটে, কিন্তু চতুর্দশপদী কবিতা লেখার সূচনা হয়েছিল তাঁর এই দেশে থাকবার সময়। তিনি রাজনারায়ণ বসুকে একখানি পত্রে লিখেছিলেন, 'I want to introduce the sonnet into our language'. পত্রের মধ্যে তিনি কবি-মাতৃভাষা নামে সনেটটি লিখে এই আশা প্রকাশ করেছিলেন 'In my humble opinion, if cultivated by men of genius, our sonnet in time would rival the Italian'. গৌরদাস বসাককে ১৮৬৫ সালের ২৬শে জানুয়ারী ফ্রান্স থেকে একখানি পত্রে লিখেছিলেন, 'I dare say the sonnet চতুর্দশপদী will do wonderfully well in our language'. মধুসূদনের এই সব উক্তি থেকে বোঝা যায়, অন্যান্য রচনার ন্যায় চতুর্দশপদী কবিতা লেখার

সময়েও তাঁর আত্মবিশ্বাস সম্পূর্ণ অটুট ছিল এবং এই কবিতাগুলির সাফল্য সম্পর্কেও তিনি প্রায় নিঃসন্দেহ ছিলেন।

মধুসূদন পেত্রার্কাকেই আদর্শ করে সনেট রচনা করেছিলেন। সনেটের আকৃতি ও প্রকৃতির সুনির্দিষ্ট রূপ পেত্রার্কার সনেটেই সর্বপ্রথম দেখা যায়। সেজন্য তাঁকেই সনেটের প্রবর্তক রূপে সম্মান করা হয়ে থাকে। পেত্রার্কার সনেটের দুই অংশ, আট পঙ্‌ক্তির প্রথম অংশকে বলা হয় (Octave) অষ্টক এবং ছয় পঙ্‌ক্তির দ্বিতীয় অংশকে বলা হয় ষট্‌ক (Sestet)। অষ্টকের মধ্যে আবার চার পঙ্‌ক্তির দুই অংশ এবং ষটকের মধ্যে তিন পঙ্‌ক্তির দুই অংশ থাকে। ছন্দের মিল হয় এরূপ—কখখক, কখখক এবং গঘগ, ঘগঘ অথবা গঘঙ, গঘঙ। শেকসপীয়রের সনেট পেত্রার্কার সনেট থেকে কিছুটা পৃথক। এই সনেটে তিনটি চতুষ্পদী এবং শেষে সমিল দুই পঙ্‌ক্তি; ছন্দপ্রকরণ সাধারণত এরূপ—কখ কখ, গঘ গঘ, ঙচ ঙচ, ছছ। মিলটন মোটামুটি পেত্রার্কার রীতি অনুসরণ করলেও অষ্টক ও ষট্‌কের বিভাগ সর্বত্র তিনি মানেননি। মধুসূদন সনেট রচনার সময় পেত্রার্কার কথা বার বার উল্লেখ করেছেন। গৌরদাস বসাককে লেখা পূর্বোল্লিখিত পত্রে তিনি বলেছিলেন, 'I have been lately reading Petrarca—the Italian poet and scribbling some sonnets after his manner'. 'চতুর্দশপদী'র উপক্রম শীর্ষক দ্বিতীয় কবিতায় কবি মধুসূদন পেত্রার্কার প্রশস্তি করেছেন এভাবে—'বাগ্‌দেবীর বরে বড়ই যশস্বী সাধু, কবি-কুল-ধন, রসনা অমৃতে সিক্ত, স্বর্ণ বীণা করে।' মধুসূদন মোটামুটি পেত্রার্কার রীতি অনুসবণ করলেও মিলটনের মত সর্বত্র অষ্টক ও ষট্‌কের বিভাগ বজায় রাখেননি। আবার কোনো কোনো সনেটে অষ্টক ও ষট্‌কের বিভাগ বজায় রেখেও ছন্দের মিলের দিক দিয়ে শেকসপীরীয় রীতি অনুসরণ করেছেন। খাঁটি শেকসপীরীয় রীতি অনুসরণ করেও কয়েকটি সনেট রচনা করেছেন। উদাহবণস্বরূপ বলা যেতে পাবে কমলে কামিনী সনেটটি অবিকল পেত্রার্কার রীতিতে রচিত। সনেটটির প্রথম আট পঙ্‌ক্তিতে কমলে কামিনীর বৃত্তান্ত এবং শেষ ছয় পঙ্‌ক্তিতে কবিকঙ্কণের প্রশস্তি। ছন্দরীতি এবূপ—কখখক, কখখক, ; গঘঙ, গঘঙ। আবার বঙ্গভাষা নামে সনেটটিতে পেত্রার্কার অষ্টক ও ষট্‌ক বিভাগ বজায় রেখেও শেকসপীরীয় ছন্দরীতি প্রয়োগ করেছেন। কবিতাটির প্রথম আট পঙ্‌ক্তিতে কবির পরভাষা চর্চার ভ্রান্তির বর্ণনা এবং শেষ ছয় পঙ্‌ক্তিতে কবির আত্মোপলব্ধি এবং মাতৃভাষার সম্পদ সন্ধানের কথা বলা হয়েছে। কবিতাটির ছন্দরীতি এরূপ—কখকখ, গঘগঘ, ঙচচঙ, ছছ,—অর্থাৎ মোটামুটি শেকসপীরীয় ছন্দরীতি, শুধু তৃতীয় চতুষ্পদীতে সামান্য বৈচিত্র্য। অষ্টক ও ষট্‌ক বিভাগ নেই এমন শেকসপীরীয় রীতিতে রচিত দু'একটি সনেটের নাম করা যেতে পারে, যথা কবি, আশ্বিন মাস, বিজয়া দশমী, কোজাগর লক্ষ্মীপূজা ইত্যাদি। তবে এই সনেটগুলির ছন্দরীতি অবিকল শেকসপীরীয় রীতি অনুসরণ করেনি, বিশেষ করে শেষ দুই পঙ্‌ক্তির মিল খুব কম কবিতাতেই বজায় রয়েছে।

মধুসূদন বিদেশে গিয়ে সনেট লেখার অন্তঃপ্রেরণা কিভাবে পেলেন তা' আলোচনা করা যেতে পারে। মধুসূদনের স্বীকারোক্তিতে গীতিকাব্যের প্রতি তাঁর যে প্রবণতার কথা উল্লেখ করা হয়েছে তার আংশিক প্রকাশ দেখেছি ব্রজাঙ্গনা ও বীরাঙ্গনা কাব্যে। কিন্তু ওই দুই কাব্যে গীতিকাব্যধর্মিতার লক্ষণ কিছু কিছু পরিস্ফুট হলেও গীতিকাব্যের যে শ্রেষ্ঠ লক্ষণ—বর্ণনীয় বস্তুর মধ্য দিয়ে কবির আত্মভাষণ তা পরিস্ফুট হতে পারেনি। কবি বোধ হয় এমন একটি কাব্যমাধ্যম সন্ধান করছিলেন যার মধ্য দিয়ে তিনি নিজের কথা অকপটে খুলে বলতে পারেন। শেকসপীয়র নাটকের মধ্য দিয়ে নিজেকে পরিপূর্ণভাবে উন্মুক্ত করতে পারেননি, সনেটের মধ্যে তিনি সে-সুযোগ গ্রহণ করেছিলেন।' ওয়ার্ডসওয়ার্থ শেকসপীয়রের সনেট সম্পর্কে বলেছিলেন, এই চাবি দিয়ে তিনি হৃদয়ের দরজা খুলেছিলেন। মধুসূদন শেকসপীয়রের মত সনেটের মধ্যে

তাঁর হৃদয়দ্বার উন্মুক্ত করে অবরুদ্ধ ভাবনারাশিকে অনাবৃত আলোকের মধ্যে মুক্তি দিয়েছিলেন। প্রশ্ন উঠতে পারে, তিনি 'আপন মনের মাধুরী মিশায়ে' সাধারণ গীতিকবিতাই তো রচনা করতে পারতেন, সনেট লিখতে গেলেন কেন? সনেটও গীতিকবিতা, কিন্তু গীতিকবিতার উচ্ছ্বাস সেখানে দৃঢ় কাঠামোর বন্ধনে সংহত। 'মেঘনাদবধ কাব্য' থেকে মধুসূদন বাহ্য প্রকাশ-রীতির এই কঠোর নিয়মনিয়ন্ত্রণের মধ্যে উদ্বেলিত ভাবতরঙ্গের অবাধ মুক্তি ঘটাতে চেয়েছেন। এই বন্ধন ও মুক্তির দ্বৈত রূপ সনেটের মধ্যেও তিনি আনতে চেয়েছেন। বোধ হয় এই দ্বৈতরূপের উৎস ছিল তাঁর দ্বিধাবিভক্ত সত্তা। একদিকে ফর্মের নূতন নূতন প্রতিষ্ঠা, অন্য দিকে প্রাণের দুকূলপ্লাবী উচ্ছ্বাসে সব ফর্ম ভাসিয়ে দেওয়ার প্রয়াস, একদিকে নিয়মনিষ্ঠা, অন্যদিকে হৃদয়ের দুর্জয় বিপ্লব, একদিকে কঠিনতার স্বীকৃতি, অন্যদিকে মাধুর্যের অভিযান।

মধুসূদন যতদিন স্বদেশে ছিলেন ততদিন নিজেকে ব্যক্ত করবার আবেগ যতখানি ছিল তার চেয়ে অনেক বেশি পরিমাণে আবেগ তিনি অনুভব করেছিলেন বিদেশে থাকবার সময়। বিজাতীয় সমাজে অনাত্মীয় লোকেদের মধ্যে বাস করবার সময় তাঁর নিঃসঙ্গ অন্তর শতমুখে নিজেকে প্রকাশ করতে চেয়েছিল। স্বদেশে থাকতে সেই দূর Albion's shore -এর জন্য তাঁর প্রাণ দীর্ঘশ্বাসে মর্মরিত হয়ে উঠত। কিন্তু যখন তিনি তাঁর স্বপ্নের দেশে পদার্পণ করলেন তখন তাঁর চোখের সম্মুখ থেকে সৌন্দর্যের মোহজালটি অপসারিত হয়ে গেল—'An image that hath perished!' ইংরেজ কবির মতই তখন সকল দোষত্রুটি সত্ত্বেও স্বদেশকে ভালোবাসার ইচ্ছা তাঁর মধ্যে প্রবল হয়ে উঠল। দূরে না গেলে বোধ হয় মানুষ ভালোবাসতে পারে না—ব্যক্তিকে না, স্থানকেও না। দেশকে, দেশের মানুষ ও দেশের প্রকৃতিকে তিনি যে কত গভীরভাবে ভালোবেসেছিলেন তার পরিচয় চতুর্দশপদী কবিতাবলীর মধ্যে সুস্পষ্ট। বিদেশ যাবার আশায় তিনি খৃষ্টান হয়েছিলেন, কিন্তু যখন তিনি বিদেশে খৃষ্টান-দের মধ্যে গিয়ে উপস্থিত হলেন তখন স্বপ্ন ও বাস্তবের আত্যন্তিক বৈপরীত্যে তাঁর মনের মর্মমূলে যে বেদনার আলোড়ন জেগেছিল তার অভিঘাতে তাঁর প্রচ্ছন্ন হিন্দুসত্তা ফেলে-আসা জীবনের অনাস্বাদিত রসে মগ্ন হয়ে পড়েছিল। তাঁর বহু আড়ম্বরে ঘোষিত ধর্মীয় সত্তা তাঁর প্রকৃত আন্তরসত্তার একটা ছদ্মাবরণ ছিল মাত্র। সেই আন্তরসত্তার ভাবনা-অনুভূতির সঙ্গে তাঁর হিন্দু সংস্কার, বিশ্বাস ও জীবনবোধ অঙ্গাঙ্গীভাবে যুক্ত হয়েছিল। 'বিদেশ যাত্রার' আগে পর্যন্ত তিনি ছিলেন মাইকেল মধুসূদন—এক দুর্মদ খৃষ্টান আবেগে এই অগ্নিবিহঙ্গটি পশ্চিম আকাশপথে উড়ে চলেছিল; কিন্তু বিদেশে আসার পর তিনি রূপান্তরিত হলেন শ্রীমধুসূদনে—অগ্নিবিহঙ্গটি শান্ত ও ক্লান্ত চিত্তে যেন পূর্ব প্রান্তে অবস্থিত নীড়ে প্রত্যাগমন করল।

'চতুর্দশপদী কবিতাবলী'র সব কবিতাই উচ্চাঙ্গের নয়। কতকগুলি কবিতা আছে যেগুলি প্রাচীন পুরাণের কোনো কাহিনী, কিংবা নিছক সাধারণ কোনো বস্তুবর্ণনা রয়েছে। যেখানে কবিচিত্ত তাঁর বর্ণনীয় বস্তুকে ভাবনা ও কল্পনার রঙে অনুরঞ্জিত করেনি এবং যেখানে ব্যক্ত বিষয় কোনো অনির্বচনীয়ের আভাস আনেনি সেখানে উৎকৃষ্ট কবিত্বের কোনো নিদর্শন পাওয়া যায়নি। মহাভারত, প্রাণ, গদাযুদ্ধ, গোগৃহ-রণে, কুরুক্ষেত্রে প্রভৃতি কবিতাগুলি বৈশিষ্ট্যহীন এবং নিছক বর্ণনাধর্মী। কোনো কোনো কবিতা নীতি ও ধর্মশিক্ষামূলক, সেগুলিও উচ্চশ্রেণীর কবিতা নয়; কেউটিয়া সাপ, দ্বেষ, সাংসারিক জ্ঞান, অর্থ প্রভৃতি কবিতা এই শ্রেণীভুক্ত। কতকগুলি কবিতায় বিশেষ কোনো ভাব অথবা তত্ত্ব রূপক, চিত্রকল্প প্রভৃতি ব্যবহারের ফলে সৌন্দর্যমণ্ডিত হয়ে উঠেছে, যথা, যশের মন্দির, কবি, কবিতা, যশঃ, বীররস, শৃঙ্গাররস, রৌদ্ররস ইত্যাদি। যে সব কবিতায় দেশীয় কবিদের প্রতি তিনি শ্রদ্ধা জানিয়েছেন সেগুলি কবির আন্তরিকতার স্পর্শে এবং মনোহারী অলঙ্কারসৌন্দর্যে সার্থক হয়ে উঠেছে, যথা, কৃত্তিবাস,

কাশীরামদাস, জয়দেব, কালিদাস ইত্যাদি। কয়েকটি কবিতায় কবির অকপট ধর্মবিশ্বাস আধ্যাত্মিক একাগ্রতার মধ্য দিয়ে পরিস্ফুট হয়েছে, যথা, সৃষ্টিকর্তা, সূর্য, পরলোক ইত্যাদি। কয়েকটি কবিতায় কোনো প্রাকৃতিক বস্তু অথবা প্রকৃতিলালিত কোনো পাখীর কথা রয়েছে। এ-সব কবিতায় বর্ণনীয় বিষয়ের সঙ্গে কবির নিজস্ব অনুভূতি মিলিত হওয়াতে অপূর্ব কাব্যসৌন্দর্যের সৃষ্টি হয়েছে; যথা বউ কথা কও, কপোতাক্ষ নদ, বসন্তে একটি পাখীর প্রতি, নদীতীরে প্রাচীন দ্বাদশ শিবমন্দির, শ্যামাপক্ষী ইত্যাদি। দূরস্মৃতির করুণ রাগিণীর স্পর্শে কয়েকটি পালপার্বণ ও অনুষ্ঠান বিষয়ক কবিতাও মনোহর হয়ে উঠেছে, যথা, আশ্বিন মাস, বিজয়া-দশমী, কোজাগর-লক্ষ্মীপূজা, শ্রীপঞ্চমী ইত্যাদি। তবে শ্রেষ্ঠ সনেট বলতে আমরা সেই কবিতাগুলিই বুঝব, যেগুলিতে কবির বিদীর্যমান অন্তরের অনুভূতি বেদনার ক্ষতমুখে অবারিত হয়েছে। ওই কবিতাগুলির শ্রেণীতে পরিচয়, নূতন বৎসর, সমাপ্তে প্রভৃতি সনেট অন্তর্ভুক্ত করতে হয়।

রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় — অজিতকুমার ঘোষ

১লা আগস্ট, ১৯৭৩

# শর্ম্মিষ্ঠা নাটক

## মংগলাচরণ

মদেকসদয়বর

শ্রীল শ্রীযুক্ত রাজা প্রতাপচন্দ্র সিংহ বাহাদুর,

তথা

শ্রীল শ্রীযুক্ত রাজা ঈশ্বরচন্দ্র সিংহ বাহাদুর,

মহোদয়েষু।

নমস্কার পুরঃসর নিবেদনমিদং।

আমি এই দৈত্যরাজবালা শর্ম্মিষ্ঠাকে মহাশয়দিগকে অর্পণ করিতেছি। যদ্যপি ইনি আপনাদের এবং শ্রোতৃবর্গের অনুগ্রহের উপযুক্ত পাত্রী হয়েন, তবে আমার পরিশ্রম সফল হইবে এবং আমিও কৃতকার্য্য হইব।

মহাশয়দিগের বিদ্যানুরাগে এ দেশের যে কি পর্য্যন্ত উপকার হইতেছে, তাহা আমার বলা বাহুল্য। আমি এই প্রার্থনা করি যে, আপনাদিগের দেশহিতৈষিতাদি গুণরাগে এ ভারতভূমি যেন বিদ্যাবিষয়ক স্বীয় প্রাচীন শ্রী পুনর্দ্ধারণ করেন ইতি।

কলিকাতা।

১৫ পৌষ, সন ১২৬৫ সাল।

শ্রী মাইকেল মধুসূদন দত্তস্য॥

## নাট্যোল্লিখিত ব্যক্তিগণ

**পুরুষ-চরিত্র ঃ** যযাতি। মাধব্য (বিদূষক)। রাজমন্ত্রী। শুক্রাচার্য্য। কপিল (তস্য শিষ্য)। বকাসুর। অন্য এক জন দৈত্য, এক জন ব্রাহ্মণ, দৌবারিক, নাগরিকগণ, সভাসদ্‌গণ ইত্যাদি

**স্ত্রী-চরিত্র ঃ** দেবযানী। শর্ম্মিষ্ঠা। পূর্ণিকা। (দেবযানীর সখী)। দেবিকা (শর্ম্মিষ্ঠার সখী)। নটী, এক জন পরিচারিকা, দুই জন চেটী।

## শর্ম্মিষ্ঠা নাটকের প্রথম অভিনয়

বেলগাছিয়া নাট্যশালা

১৮৫৯ সালের ৩রা সেপ্টেম্বর

ভূমিকালিপি

| | | |
|---|---|---|
| রাজা যযাতি | | প্রিয়নাথ দত্ত |
| মাধব্য | — | কেশবচন্দ্র গঙ্গোপাধ্যায় |
| মন্ত্রী | — | নবীনচন্দ্র মুখোপাধ্যায় |
| শুক্রাচার্য্য | — | দীননাথ ঘোষ |
| কপিল | — | শরৎচন্দ্র ঘোষ |
| বকাসুর | — | ঈশ্বরচন্দ্র সিংহ |
| দৈত্য | — | তারাচাঁদ গুহ |
| প্রথম নাগরিক | — | হরিশচন্দ্র মুখোপাধ্যায় |
| দ্বিতীয় নাগরিক | — | রসিকলাল লাহা |
| তৃতীয় নাগরিক | — | ব্রজদুলাল দত্ত |
| সভাসদ্‌বর্গ | — | যতীন্দ্রমোহন ঠাকুর, প্রিয়নাথ শেঠ ও রাজেন্দ্রলাল মিত্র |
| চোপদার | — | দ্বারকানাথ মল্লিক ও মহেশচন্দ্র চন্দ্র |
| দরোয়ান | — | যদুনাথ ঘোষ |
| দেবযানী | — | হেমচন্দ্র মুখোপাধ্যায় |
| শর্ম্মিষ্ঠা | — | কৃষ্ণধন মুখোপাধ্যায় |
| পূর্ণিকা | — | কালিদাস সান্যাল |
| দেবিকা | — | অঘোরচন্দ্র ধাগরিয়া |
| নটী | — | চুণীলাল বসু |
| পরিচারিকা | — | কালীপ্রসন্ন সিংহ |

## প্রথমাঙ্ক

### প্রথম গর্ভাঙ্ক

**হিমালয় পর্ব্বত—দূরে ইন্দ্রপুরী অমরাবতী এক জন দৈত্য যুদ্ধবেশে**

দৈত্য। (স্বগত) আমি প্রতাপশালী দৈত্য-রাজের আদেশানুসারে এই পর্ব্বতপ্রদেশে অনেক দিন অবধি ত বাস কচ্যি; দিবারাত্রের মধ্যে ক্ষণকালও স্বচ্ছন্দে থাকি না; কারণ ঐ দূরবর্ত্তী নগরে দেবতারা যে কখন্ কি করে, কখনই বা কে সেখানে হত্যে রণসজ্জায় নির্গত হয়, তার সংবাদ অসুরপতির নিকটে তৎক্ষণাৎ লয়ে যেতে হয়। (পরিক্রমণ) আর এ উপত্যকা-ভূমি যে নিতান্ত অরমণীয় তাও নয়;—স্থানে স্থানে তরুশাখায় নানা বিহঙ্গমগণ মধুর স্বরে গান কচ্যে; চতুর্দ্দিকে বিবিধ বনকুসুম বিকশিত; ঐ দূরস্থিত নগর হতে পারিজাত পুষ্পের সুগন্ধ সহকারে মৃদু মন্দ পবন সঞ্চার হচ্যে; আর কখন কখন মধুরকণ্ঠ অপ্সরীগণের তানলয়বিশুদ্ধ সঙ্গীতও কর্ণকুহর শীতল করে; কোথাও ভীষণ সিংহের নাদ, কোথাও ব্যাঘ্র মহিষাদির ভয়ঙ্কর শব্দ, আবার কোথাও বা পর্ব্বতনিঃসৃতা বেগবতী নদীর কুলকুল ধ্বনি হচ্যে। কি আশ্চর্য্য! এই স্থানের গুণে স্বজন বান্ধবের বিরহদুঃখও আমি প্রায় বিস্মৃত হয়েছি। (পরিক্রমণ।) অহো! কার যেন পদশব্দ শ্রুতিগোচর হলো না! (চিন্তা করিয়া) তা এ ব্যক্তিটা শত্রু কি মিত্র, তাও ত অনুমান কত্যে পাচ্চি না; যা হোক, আমার রণসজ্জায় প্রস্তুত থাকা উচিত। (অসি চর্ম্ম গ্রহণ) বোধ হয়, এ কোন সামান্য ব্যক্তি না হবে। উঃ! এর পদভরে পৃথিবী যেন কম্পমানা হচ্যেন।

বকাসুরের প্রবেশ

(প্রকাশে) কস্ত্বং?

বক। দৈত্যপতি বিজয়ী হউন, আমি তাঁরই অনুচর।

দৈত্য। (সচকিত) ও! মহাশয়? আস্‌তে আজ্ঞা হউক। নমস্কার।

বক। নমস্কার। তবে দৈত্যবর, কি সংবাদ বল দেখি?

দৈত্য। এ স্থলের সর্ব্বাঙ্গ মঙ্গল। দৈত্য-পুরীর কুশলবার্ত্তায় চরিতার্থ করুন।

বক। ভাই হে, তার আর বল্‌বো কি, অদ্য দৈত্যকুলের এক প্রকার পুনর্জ্জন্ম।

দৈত্য। কেন কেন, মহাশয়?

বক। মহর্ষি শুক্রাচার্য্য ক্রোধান্ধ হয়ে দৈত্যদেশ পরিত্যাগে উদ্যত হয়েছিলেন।

দৈত্য। কি সর্ব্বনাশ! এ কি অদ্ভুত ব্যাপার, এর কারণ কি?

বক। ভাই, স্ত্রীজাতি সর্ব্বত্রেই বিবাদের মূল। দৈত্যরাজকন্যা শর্ম্মিষ্ঠা, গুরুকন্যা দেবযানীর সহিত কলহ কর্য্যে, তাঁকে এক অন্ধকারময় কূপে নিক্ষেপ করেন, পরে দেবযানী এই কথা আপন পিতা তপোধনকে অবগত করালে, তিনি ক্রোধে প্রজ্বলিত হুতাশনের ন্যায় একেবারে জ্বলে উঠলেন! আঃ! সে ব্রহ্মাগ্নিতে যে আমরা সনগর দগ্ধ হই নাই, সে কেবল দেবদেব মহাদেবের কৃপা, আর আমাদের সৌভাগ্য।

দৈত্য। আজ্ঞে তার সন্দেহ কি! কিন্তু গুরুকন্যা দেবযানী রাজকুমারী শর্ম্মিষ্ঠার প্রাণস্বরূপ, তা তাঁদের উভয়ে কলহ হওয়াও ত অতি অসম্ভব।

বক। হাঁ তা যথার্থ বটে, কিন্তু ভাই, উভয়েই নবযৌবন-মদে উন্মত্তা।

দৈত্য। তার পর কি হলো মহাশয়?

বক। তার পর মহর্ষি শুক্রাচার্য্য, ক্রোধে রক্তনয়ন হয়ে, রাজসভায় গিয়ে মুক্তকণ্ঠে বল্যেন, রাজন্! অদ্যাবধি তুমি শ্রীভ্রষ্ট হবে, আমি এই অবধি এ স্থান পরিত্যাগ কল্যেম, এ পাপনগরীতে আমার আর অবস্থিতি করা কখনই হবে না। এই বাক্যে সভাসদ্ সকলের মস্তকে যেন বজ্রপাত হলো, আর সকলেই ভয়ে ও বিস্ময়ে স্পন্দহীন হয়ে রৈল।

দৈত্য। তার পর মহাশয়?

বক। পরে মহারাজ কৃতাঞ্জলিপুটে অনেক স্তব করে বল্‌লেন, গুরো! আমি কি অপরাধ করেছি, যে আপনি আমাকে সবংশে নিধন

কত্তো উদ্যত হয়েছেন? আমরা সপরিবারে আপনার ক্রীতদাস, আর আপনার প্রসাদেই আমার সকল সম্পত্তি! তাতে মহর্ষি বল্‌লেন, সে কি মহারাজ? তুমি দৈত্যকুলপতি, আমি একজন ভিক্ষাজীবী ব্রাহ্মণ, আমাকে কি তোমার এ কথা বলা সম্ভবে? রাজা তাতে আরো কাতর হয়ে, মহর্ষির পদতলে পতিত হলেন, আর বল্‌তে লাগলেন, গুরো, আপনার এ ভয়ানক ক্রোধের কারণ কি, আমাকে বলুন।

দৈত্য। তা মহর্ষি এ কথায় কি আজ্ঞা কল্যেন?

বক। রাজার নম্রতা দেখে মহর্ষি ভূতল হতে তাঁকে উত্থিত কল্যেন, আর আপনার কন্যার সহিত রাজকুমারীর বিবাদের বৃত্তান্ত সমুদয় জ্ঞাত করিয়ে বল্‌লেন, রাজন্! দেবযানী আমার একমাত্র কন্যা, আমার জীবনাপেক্ষাও স্নেহপাত্রী, তা, যে স্থানে তার কোনরূপ ক্লেশ হয়, সে স্থান আমার পরিত্যাগ করাই উচিত। রাজা এ কথায় বিস্ময়াপন্ন হয়ে, করযোড় করে এই উত্তর দিলেন, প্রভো! আমি এ কথার বিন্দু বিসর্গও জানি নে, তা আপনি সে পাপশীলা শর্ম্মিষ্ঠার যথোচিত দণ্ড বিধান কর্য়ে ক্রোধ সম্বরণ করুন, নগর পরিত্যাগের প্রয়োজন কি?

দৈত্য। ভগবান্ ভার্গব তাতে কি বল্যেন?

বক। তিনি বল্যেন, এ পাপের আর প্রায়শ্চিত্ত কি আছে? তোমার কন্যা চিরকাল দেবযানীর দাসী হয়ে থাকুক, এই আমার ইচ্ছা।

দৈত্য। উঃ! কি সর্ব্বনাশের কথা!

বক। মহারাজ এই বাক্য শুনে যেন জীবন্মৃতের ন্যায় হলেন। তাতে মহর্ষি সক্রোধে রাজাকে পুনর্ব্বার বল্‌লেন, রাজন! তুমি যদি আমার বাক্যে সম্মত না হও, তবে বল আমি এই মুহূর্ত্তেই এ স্থান হতে প্রস্থান করি। মহর্ষি ভার্গবকে পুনরায় ক্রোধান্বিত দেখ্যে মন্ত্রিবর কৃতাঞ্জলিপূর্ব্বক মহারাজকে সম্বোধন করে বল্‌লেন, মহারাজ! আপনি কি একটি কন্যার জন্যে সবংশে নির্ব্বংশ হবেন? দেখুন দেখি, যদি কোন বণিক্ সুবর্ণ, রৌপ্য, ও নানাবিধ মহামূল্য রত্নজাত-পরিপূর্ণ একখানি পোত লয়ে সমুদ্রে গমন করে, আর যদি সে সময়ে ঘোরতর ঘনঘটাম্বারা আকাশ-মণ্ডল আবৃত হয়ে প্রবলতর ঝটিকা বইতে থাকে, তবে কি সে ব্যক্তি আপনার প্রাণরক্ষার নিমিত্তে সে সময়ে সে সমুদায় মহামূল্য রত্নজাত গভীর সমুদ্রমধ্যে নিক্ষেপ করে না?

দৈত্য। তার পর মহাশয়?

বক। দৈত্যাধিপতি মন্ত্রিবরের এই হিত-কর বাক্য শুনে দীর্ঘ নিশ্বাস পরিত্যাগ করে রাজকুমারীকে অগত্যায় সভায় আনয়ন করতে অনুমতি দিলেন; পরে রাজদুহিতা সভায় উপস্থিতা হলে, মহারাজ অশ্রুপূর্ণ-লোচনে ও গদ্গদবচনে তাঁকে সমুদয় অবগত করালেন আর বল্‌লেন, বৎসে! অদ্য তোমার হস্তেই দৈত্যকুলের পরিত্রাণ। যদি তুমি মহর্ষির এই নিষ্ঠুর আজ্ঞা প্রতিপালন কত্তো স্বীকার না কর, তবে আমার এ রাজ্য শ্রীভ্রষ্ট হবে, এবং আমিও চিরবিরোধী দুর্দ্দান্ত দেবগণ কর্ত্তৃক পরাজিত হয়ে নানা ক্লেশে পতিত হব!

দৈত্য। হায়! হায়! কি সর্ব্বনাশ!—রাজ-কুমারী পিতার এতাদৃশ বাক্য শ্রবণে কি প্রত্যুত্তর দিলেন?

বক। ভাই হে! রাজতনয়ার তৎকালীন মুখচন্দ্র মনে করলে পাষাণ হৃদয়ও বিদীর্ণ হয়। রাজকুমারী যখন সভায় উপস্থিত হলেন, তখন তাঁর মুখমণ্ডল শরচ্চন্দ্রের ন্যায় প্রসন্ন ছিল, কিন্তু পিতৃবাক্যে মেঘাচ্ছন্ন শশধরের ন্যায় একেবারে মলিন হয়ে গেল! (দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিয়া) হা হতদৈব! এমন সুন্দরীর অদৃষ্টে কি এই ছিল! অনন্তর রাজপুত্রী শর্ম্মিষ্ঠা সভা হতে পিতৃ-আজ্ঞায় সম্মতা হয়ে প্রস্থান করলে পর, মহারাজ যে কত প্রকার আক্ষেপ ও বিলাপ করতে আরম্ভ করলেন, তা স্মরণ হলে অধৈর্য্য হতে হয়! (দীর্ঘনিশ্বাস।)

দৈত্য। আহা, কি দুঃখের বিষয়! তবে কি না বিধাতার নির্ব্বন্ধ কে লঙ্ঘন করতে পারে? হে ধনুর্দ্ধারিন্! এক্ষণে আচার্য্য মহাশয়ের কোপাগ্নি ত নির্ব্বাণ হয়েছে?

বক। আর না হবে কেন?

দৈত্য। তবে আপনি যে বলেছিলেন অদ্য দৈত্যকুলের পুনর্জ্জন্ম হলো তা কিছু মিথ্যা নয়। (চিন্তা করিয়া) হে অসুর-শ্রেষ্ঠ! যখন মহর্ষির সহিত মহারাজের মনান্তর হবার উপক্রম হয়েছিল, তখন যদি ঐ দুর্দ্দান্ত দেবগণেরা এ সংবাদ প্রাপ্ত হতো, তা হলে যে তারা কি পর্য্যন্ত পরিতুষ্ট হতো, তা অনুমান করা যায় না।

বক। তা সত্য বটে। আর আমিও তাই জান্‌তে এসেছি যে দেবতারা এ কথার কিছু অনুসন্ধান পেয়েছে কি না। তুমি কি বিবেচনা কর, দেবেন্দ্র প্রভৃতি দৈত্যারিগণ এ সংবাদ পায় নাই?

দৈত্য। মহাশয়! দেবদূতেরা পরম মায়াবী, এবং তাদের গতি মনোরথ আর সৌদামিনী অপেক্ষাও বেগবতী; স্বর্গ, মর্ত্য, পাতাল, এই ত্রিভুবনের মধ্যে কোন স্থানই তাদের অগম্য নয়।

বক। তা যথার্থ বটে, কিন্তু দেখ, ঐ নগরে সকলেই স্থিরভাবে আছে। বোধ করি, অমরগণ দৈত্যরাজের সহিত ভগবান্ ভার্গবের বিবাদের কোন সূচনা প্রাপ্ত হয় নাই, তা হলে তারা তৎক্ষণাৎ রণসজ্জায় সজ্জিত হয়ে নগর হতে নির্গত হতো।

দৈত্য। মহাশয়! আপনি কি অবগত নন, যে প্রবল বাত্যারম্ভের পূর্ব্বে সমুদায় প্রকৃতি স্থিরভাবে অবস্থিতি করেন?—যা হউক, সুকুমারী রাজকুমারী এখন কোথায় আছেন?

বক। (দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিয়া) তিনি এখন গুরুকন্যা দেবযানীর সহিত আচার্য্যের আশ্রমেই অবস্থিতি কচ্চেন। ভাই হে! সেই সুকুমারী রাজকুমারী ব্যতিরেকে দৈত্যপুরী একেবারে অন্ধকারময়ী হয়ে রয়েছে! রাজমহিষীর রোদনধ্বনি শ্রবণ করলে বক্ষঃস্থল বিদীর্ণ হয়, এবং মহারাজের যে কি পর্য্যন্ত মনোদুঃখ, তা স্মরণ হলে ইচ্ছা হয় না যে দৈত্যদেশে পুনর্গমন করি। (নেপথ্যে রণবাদ্য, শঙ্খনাদ, ও হুহুঙ্কার ধ্বনি।)

দৈত্য। মহাশয়! ঐ শ্রবণ করুন, —শত বজ্রশব্দের ন্যায় দুর্দ্দান্ত দেবগণের শঙ্খনাদ শ্রুতিগোচর হচ্চে। উঃ, কি ভয়ানক শব্দ!

বক। দুষ্ট দস্যুদল তবে দৈত্যদেশ আক্রমণে উদ্যত হলো না কি?

নেপথ্যে। দৈত্যকুল সংহার কর! দৈত্যদেশ সংহার কর!

দৈত্য। অহো! এ কি প্রলয়কাল উপস্থিত, যে সপ্ত সমুদ্র ভীষণ গর্জ্জনপূর্ব্বক তীর অতিক্রম কচ্চে?

বক। ওহে বীরবর! এ স্থলে আর বিলম্ব করবার প্রয়োজন নাই; দুষ্ট দেবগণের অভিলাষ সম্পূর্ণরূপেই প্রকাশ পাচ্চে। চল, ত্বরায় দৈত্যরাজের নিকট এ সংবাদ লয়ে যাই। ঐ দুষ্ট দেবগণের শঙ্খধ্বনি শুনলে আমার সর্ব্বশরীরের শোণিত উষ্ণ হয়ে উঠে।

[উভয়ের প্রস্থান।

## দ্বিতীয় গর্ভাঙ্ক

দৈত্য-দেশ—গুরু শুক্রাচার্য্যের আশ্রম
শর্ম্মিষ্ঠার সখী দেবিকার প্রবেশ

দেবি। (আকাশ প্রতি দৃষ্টিপাত করিয়া স্বগত) সূর্য্যদেব ত প্রায় অস্তগত হলেন। এই যে আশ্রমে পক্ষিসকল কূজনধ্বনি করে চারি দিক্ হতে আপন আপন বাসায় ফিরে আসচে; কমলিনী আপনার প্রিয়তম দিনকরকে গমনোন্মুখ দেখে বিষাদে মুদিতপ্রায়; চক্রবাক ও চক্রবাকবধূ, আপনাদের বিরহ-সময় সন্নিহিত দেখে, বিষণ্ণভাবে উপবিষ্ট হয়ে, উভয়ে উভয়ের প্রতি একদৃষ্টে অবলোকন কচ্চে; মহর্ষিগণ স্বীয় স্বীয় হোমাগ্নিতে সায়ংকালীন আহুতি প্রদানের উদ্যোগে ব্যস্ত; দুগ্ধভারে ভারাক্রান্ত গাভীসকল বৎসাবলোকনে অতিশয় উৎসুক হয়ে বেগে গোষ্ঠে প্রবিষ্ট হচ্চে। (আকাশমণ্ডলের প্রতি পুনর্দৃষ্টি নিক্ষেপ করিয়া) এই ত সন্ধ্যাকাল উপস্থিত, কিন্তু রাজকুমারী যে এখনও আসচেন না, কারণ কি? (দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিয়া) আহা! প্রিয়সখীর কথা মনে উদয় হলে, একেবারে হৃদয় বিদীর্ণ হয়। হা হতবিধাতঃ!

রাজকুলে জন্মগ্রহণ করে শর্ম্মিষ্ঠাকে কি যথার্থই দাসী হতে হলো? আহা! প্রিয়সখীর সে পূর্ব্ব রূপলাবণ্য কোথায় গেল? তা এতাদৃশী দুরবস্থায় কি প্রকারেই বা সে অপরূপ রূপলাবণ্যের সম্ভব হয়? নির্ম্মল সলিলে যে পদ্ম বিকশিত হয়, পঙ্কিল জলে তাকে নিক্ষেপ করলে তার কি আর তাদৃশী [illegible] থাকে? (অবলোকন করিয়া সহর্ষে) ঐ [illegible]মার প্রিয়সখী আসচেন!

শর্ম্মিষ্ঠার প্রবেশ

[illegible]শে) রাজকুমারি! তোমার এত বিলম্ব হলো কেন?

শর্ম্মি। সখি! বিধাতা এক্ষণে আমাকে পরাধীনা করেছেন, সুতরাং পরবশ জনের স্বেচ্ছানুসারে কর্ম্ম করা কি কখন সম্ভব হয়?

দেবি। প্রিয়সখি! তোমার দুঃখের কথা মনে হলে আমার হৃদয় বিদীর্ণ হয়! হা কুসুমসুকুমারি! হা চারুশীলে! তোমার অদৃষ্টে যে এত ক্লেশ ছিল, এ আমি স্বপ্নেও জানতেম না! (রোদন)

শর্ম্মি। সখি! আর বৃথা ক্রন্দনে ফল কি?

দেবি। প্রিয়সখি! তোমার দুঃখে পাষাণও বিগলিত হয়!

শর্ম্মি। সখি! দুঃখের কথায় অন্তঃকরণ আর্দ্র হয় বটে, কিন্তু কৈ, আমার এমন দুঃখ কি?

দেবি। প্রিয়সখি! এর অপেক্ষা দুঃখ আর কি আছে? শশধর আকাশমণ্ডল হতে ভূতলে পতিত হয়েছেন! দেখ, রাজদুহিতা হয়ে দাসী হলে! হা দুর্দৈব! তোমার কি এ সামান্য বিড়ম্বনা!

শর্ম্মি। সখি! যদিও আমি দাসীত্ব-শৃঙ্খলে আবদ্ধা, তথাপি ত আমি রাজভোগে বঞ্চিতা হই নাই। এই দেখ! আমার মনে সেই সকল সুখই রয়েছে! এই অশোক-বেদিকা আমার মহার্হ সিংহাসন (বেদিকোপরি উপবেশন); এই তরুবর আমার ছত্রধর; ঐ সম্মুখস্থ সরোবরে বিকশিতা কুমুদিনীই আমার প্রিয়সখী! মধুকর ও মধুকরীগণ গুন্‌গুন্‌স্বরে আমারই গুণকীর্ত্তন কচ্চে; স্বয়ং সুগন্ধ মলয়মারুত আমার বীজন ক্রিয়ায় প্রবৃত্ত হয়েছে; চন্দ্রমণ্ডল নক্ষত্রগণ সহিত আমাকে আলোক প্রদান কচ্চেন। সখি! এ সকল কি সামান্য বৈভব? আমাকে এত সুখ-ভোগ করতে দেখেও তোমার কি আমাকে সুখভোগিনী বলে বোধ হয় না?

দেবি। (সস্মিত বচনে) রাজনন্দিনি! এ কি পরিহাসের সময়?

শর্ম্মি। সখি! আমি ত তোমার সহিত পরিহাস কচ্চি না। দেখ, সুখ দুঃখ মনের ধর্ম্ম; অতএব বাহ্য সুখ অপেক্ষা আন্তরিক সুখই সুখ। আমি পূর্ব্বে যেরূপ ছিলাম, এখনও সেইরূপ; আমার ত কিঞ্চিন্মাত্রও চিত্তবিকার হয় নাই।

দেবি। সখি! তুমি যা বল, কিন্তু হত-বিধাতার এ কি সামান্য বিড়ম্বনা? (রোদন।)

শর্ম্মি। হা ধিক্! সখি! তুমি বিধাতাকে বৃথা নিন্দা কর কেন? দেখ দেখি, যদি আমি কোন ব্যক্তিকে দেবভোগ তুল্য উপাদেয় মিষ্টান্ন ভোজন করতে দি, আর সে যদি তা বিষ সহকারে ভোজন করে চিররোগী হয়, তবে কি আমি সে ব্যক্তির রোগের কারণ বলে গণ্য হতে পারি?

দেবি। সখি, তাও কি কখন হয়?

শর্ম্মি। তবে তুমি বিধাতাকে আমার জন্যে দোষ দেও কেন? বিধাতার এ বিষয়ে দোষ কি? গুরুকন্যা দেবযানীর সহিত আমার বিবাদ বিসম্বাদ না হলে ত আমাকে এ দুর্গতি ভোগ করতে হতো না! দেখ, পিতা আমার দৈত্যরাজ, তিনি প্রতাপে আদিত্য, আর ঐশ্বর্য্যে ধনপতি; তাঁর বিক্রমে দেবগণও সশঙ্কিত; আমি তাঁর প্রিয়তমা কন্যা। আমি আপন দোষেই এ দুর্দ্দশায় পতিত হয়েছি— আমি আপনি মিষ্টান্নের সহিত বিষ মিশ্রিত করে ভক্ষণ করেছি, তায় অন্যের দোষ কি?

দেবি। প্রিয়সখি! তোমার কথা শুনলে অন্তরাত্মা শীতল হয়! তোমার এতাদৃশী বাক্‌পটুতা, বোধ হয়, যেন স্বয়ং বাগ্দেবীই অবনীতে অবতীর্ণা হয়েছেন। হা বিধাতঃ!

তুমি কি নিষ্ঠুরতা প্রকাশ করবার আর স্থান পাও নাই? এমত সরলা বালাকেও কি এত যন্ত্রণা দেওয়া উচিত? (রোদন।)

শর্ম্মি। সখি! আর বৃথা রোদন করো না! অরণ্যে রোদনে কি ফল?

দেবি। ভাল, প্রিয়সখি! একটা কথা জিজ্ঞাসা করি,—বলি, দাসী হয়েই কি চির-কাল জীবন যাপন করবে?

শর্ম্মি। সখি! কারাবদ্ধ ব্যক্তি কি কখন স্বেচ্ছানুসারে বিমুক্ত হতে পারে? তবে তার বৃথা ব্যাকুল হওয়ায় লাভ কি? আমি যেরূপ বিপদে বেষ্টিত, এ হতে করুণাময় পরমেশ্বর ভিন্ন আর কে আমাকে উদ্ধার করতে সক্ষম! তা, সখি, আমার জন্যে তোমার রোদন করা বৃথা।

দেবি। রাজনন্দিনি, শান্তিদেবী কি তোমার হৃদয়পদ্মে বসতি কচ্চোন, যে তুমি এককালীন চিত্তবিকারশূন্য হয়েছ? কি আশ্চর্য্য! প্রিয়সখি! তোমার কথা শুনলে, বোধ হয়, যে তুমি যেন কোন বৃদ্ধা তপস্বিনী শান্তরসাস্পদ আশ্রমপদে যাবজ্জীবন দিনপাত করেছ। আহা! এও কি সামান্য দুঃখের বিষয়! হা হতবিধে! দুর্লভ পারিজাত পুষ্পকে কি নির্জ্জন অরণ্যে নিক্ষেপ করা উচিত! অমূল্য রত্ন কি সমুদ্রতলে গোপন রাখ্‌বার নিমিত্তেই সৃজন করেছ! (দীর্ঘ-নিশ্বাস।)

শর্ম্মি। প্রিয়সখি! চল, আমরা এখন কুটীরে যাই। ঐ দেখ, চন্দ্রনায়িকা কুমুদিনীর ন্যায় দেবযানী পূর্ণিকার সহিত প্রফুল্ল বদনে এই দিকে আস্‌চেন। তুমি আমাকে সর্ব্বদা "কমলিনী, কমলিনী" বল; তা যদ্যপি আমি কমলিনীই হই, তবে এ সময়ে আমার এ স্থলে বিকশিত হওয়া কি উচিত? দেখ দেখি, আমার প্রিয়সখা অনেকক্ষণ হলো অস্তগত হয়েছেন, তাঁর বিরহে আমাকে নিমীলিত হতে হয়। চল, আমরা যাই।

দেবি। রাজকুমারি! ঐ অহঙ্কারিণী ব্রাহ্মণকন্যাকে কি কুমুদিনী বলা যায়? আমার বিবেচনায়, তুমি শশধর আর ও দুষ্ট রাহু। আমি যদি সুদর্শনচক্র পাই তা হলে ঐ দুষ্টা স্ত্রীকে এই মুহূর্ত্তেই দুই খণ্ড করি।

শর্ম্মি। হা ধিক্‌! সখি, তুমি কি উন্মত্তা হলে! ঐ ব্রাহ্মণকন্যার পিতৃপ্রসাদেই আমাদের পিতৃকুল সেই সুদর্শনচক্র হতে নিস্তার পায়। তা সখি, চল এখন আমরা যাই।

[ উভয়ের প্রস্থান।

দেবযানী এবং পূর্ণিকার প্রবেশ

দেব। (আকাশ প্রতি দৃষ্টিপাত করিয়া) প্রিয়সখি! বসুমতী যেন অদ্য রাত্রে স্বয়ম্বরা হয়েছেন; ঐ দেখ, আকাশমণ্ডলে ইন্দু এবং গ্রহনক্ষত্রগণ প্রভৃতির কি এক অপূর্ব্ব এবং রমণীয় শোভা হয়েছে! আহা! রোহিণীপতির কি অনুপম মনোরম প্রভা। বোধ হয়, ত্রিভুবন-মোহিনী জলধিদুহিতা কমলার স্বয়ম্বরকালে, পুরুষোত্তম দেবসমাজে যাদৃশ শোভমান হয়ে-ছিলেন, সুধাকরও অদ্য নক্ষত্রমধ্যে তদ্রূপ অপরূপ ও অনির্ব্বচনীয় শোভা ধারণ করেছেন! (চতুর্দ্দিক্‌ অবলোকন করিয়া) প্রিয়সখি! এই দেখ, এ আশ্রমপদেরও কি এক অপরূপ সৌন্দর্য্য! স্থানে স্থানে নানাবিধ কুসুমজাল বিকশিত হয়ে যেন স্বয়ম্বরা বসুন্ধরার অলঙ্কারস্বরূপ হয়ে রয়েছে। (দীর্ঘনিশ্বাস পরিত্যাগ।)

পূর্ণি। তবে দেখ দেখি, প্রিয়সখি! নিশানাথের এতাদৃশ মনোহারিণী প্রভায় তোমার চিত্তচকোরের কি নিরানন্দ হওয়া উচিত? দেখ, শর্ম্মিষ্ঠা তোমাকে যে সময় কূপমধ্যে নিক্ষেপ করেছিল, তদবধি তোমার তিলার্দ্ধের নিমিত্তেও মনঃস্থির নাই,—সততই তুমি অন্যমনস্ক আর মলিন বদনে দিনযামিনী যাপন কর। সখি, এ নিগূঢ় তত্ত্ব তুমি আমাকে অকপটে বল, আমি ত তোমার আর পর নই। বিবেচনা করলে সখীদের দেহমাত্রই ভিন্ন. কিন্তু মনের ভাব কখনও ভিন্ন নয়।

দেব। প্রিয়সখি! আমার অন্তঃকরণ যে একান্ত বিচলিত ও অধীর হয়েছে, তা সত্য বটে; কিন্তু তুমি যদি আমার চিত্তচঞ্চলতার কারণ শুন্‌তে উৎসুক হয়ে থাক, তবে বলি, শ্রবণ কর।

পূর্ণি। প্রিয়সখি! সে কথা শুন্‌তে যে

আমার কি পর্য্যন্ত লালসা, তা মুখে ব্যক্ত করা দুঃসাধ্য।

দেব। শর্ম্মিষ্ঠা আমাকে কূপে নিক্ষেপ করলে পর, আমি অনেকক্ষণ পর্য্যন্ত অজ্ঞানাবস্থায় পতিতা ছিলেম, পরে কিঞ্চিৎ চেতন পেয়ে দেখ্লেম, যে চতুর্দ্দিক্ কেবল অন্ধকারময়। অনন্তর আমি ভয়ে উচ্চৈঃস্বরে রোদন করতে আরম্ভ করলেম। দৈবযোগে এক মহাত্মা সেই স্থান দিয়া গমন কর্তেছিলেন, হঠাৎ কূপমধ্যে হাহাকার আর্ত্তনাদ শুনে নিকটস্থ হয়ে তিনি জিজ্ঞাসা করলেন, "তুমি কে? আর কি জন্যই বা কূপের ভিতর রোদন কচ্যো?" প্রিয়সখি! তৎকালে তাঁর এরূপ মধুর বাক্য শুনে, আমার বোধ হলো, যেন বিধাতা আমাকে উদ্ধার করবার জন্য স্বয়ং উপস্থিত হয়েছেন। তিনি কে, আমিই কিছুই নির্ণয় করতে পারলেম না, কেবল ক্রন্দন করতে২ মুক্তকণ্ঠে এইমাত্র বল্লেম, "মহাশয়! আপনি দেবই হউন, বা মানবই হউন, আমাকে এই বিপজ্জাল হতে শীঘ্র বিমুক্ত করুন।" এই কথা শুনিবা মাত্র, সেই দয়ালু মহাশয় তৎক্ষণাৎ কূপমধ্যে অবতীর্ণ হয়ে আমাকে হস্তধারণপূর্ব্বক উত্তোলন করলেন। আমি উপরিস্থা হয়ে তাঁর অলোকিক রূপলাবণ্য দর্শনে একেবারে বিমোহিতা হলেম্। সখি! বল্লে প্রত্যয় করবে না, বোধ হয়, তেমন রূপ এ ভূমণ্ডলে নাই। (দীর্ঘনিশ্বাস পরিত্যাগ।)

পূর্ণি। কি আশ্চর্য্য! তার পর, তার পর?

দেব। তার পর তিনি আমার প্রতি দৃষ্টিপাত করে এই কথা জিজ্ঞাসা করলেন, "হে ললনে! তুমি দেবী কি মানবী? কার অভিশাপে তোমার এ দুর্দ্দশা ঘটেছিল? সবিশেষ শ্রবণে অতিশয় কৌতূহল জন্মেছে, বিবরণ করলে আমি যৎপরোনাস্তি পরিতৃপ্ত হই।" তাঁর এ কথা শুনে আমি সবিনয়ে বল্লেম, "হে মহাভাগ! আমি দেবকন্যা নই—আমার ঋষিকুলে জন্ম—আমি ভগবান্ মহর্ষি ভার্গবের দুহিতা, আমার নাম দেবযানী।" প্রিয়সখি! আমার এই উত্তর শুনেই সেই মহাত্মা কিঞ্চিৎ অন্তরে দণ্ডায়মান হয়ে বল্লেন, "ভদ্রে! আপনি ভগবান্ ভার্গবের দুহিতা? আমি ঋষিবরকে বিলক্ষণ জানি; তিনি এক জন ত্রিভুবনপূজ্য পরম দয়ালু ব্যক্তি; আপনি তাঁকে আমার শত সহস্র প্রণাম জানাবেন; আমার নাম যযাতি—আমার চন্দ্রবংশে জন্ম। হে ঋষিতনয়ে! এক্ষণে অনুমতি করুন আমি বিদায় হই।" এই কথা বলে তিনি সহসা প্রস্থান করলেন। প্রিয়সখি, যেমন কোন দেবতা, কোন পরম ভক্তের প্রতি সদয় হয়ে, তার অভিলষিত বর প্রদানপূর্ব্বক অন্তর্হিত হলে, সেই ভক্ত জন মুহূর্ত্তকাল আনন্দরসে পুলকিত ও মুদ্রিতনয়ন হয়ে, আপন ইষ্টদেবকে সম্মুখে আবির্ভূত দেখে, এবং বোধ করে, যেন্ তিনি বারম্বার মধুরভাষে তার শ্রুতিসুখ প্রদান কর্চেন, আমিও সেই মহোদয়ের গমনান্তর ক্ষণকাল তদ্রূপ সুখসাগরে নিমগ্না ছিলেম। আহা! সখি! সেই মোহনমূর্ত্তি অদ্যাপি আমার হৃৎপদ্মে জাগরূক রয়েছে। প্রিয়সখি! সে চন্দ্রানন কি আমি আর এজন্মে দর্শন করবো? (দীর্ঘনিশ্বাস পরিত্যাগ।) সেই অমৃতবর্ষিণী মধুর ভাষা কি আর কখন আমার কর্ণকুহরে প্রবেশ করবে? প্রিয়সখি! শর্ম্মিষ্ঠা যখন আমাকে কূপে নিক্ষিপ্ত করেছিল, তখন আমার মৃত্যু হলে আর কোন যন্ত্রণাই ভোগ করতে হতো না। (রোদন।)

পূর্ণি। প্রিয়সখি! তুমি কেন এ সমুদায় বৃত্তান্ত ভগবান্ মহর্ষিকে অবগত করাও না?

দেব। (সত্রাসে) কি সর্ব্বনাশ! সখি, তাও কি হয়? এ কথা ভগবান্ মহর্ষি জনককে কি প্রকারে জ্ঞাত করান যায়? রাজচক্রবর্ত্তী যযাতি ক্ষত্রিয়—আমি হলেম ব্রাহ্মণকন্যা।

পূর্ণি। সখি, আমার বিবেচনায় এ কথা মহর্ষির কর্ণগোচর করা আবশ্যক।

দেব। (সত্রাসে) কি সর্ব্বনাশ! সখি, তুমি কি উন্মত্তা হয়েছ? এ কথা মহর্ষি জনকের কর্ণগোচর করা অপেক্ষা মৃত্যুও শ্রেয়ঃ।

পূর্ণি। প্রিয়সখি! ঐ দেখ, ভগবান্ মহর্ষির নাম গ্রহণ মাত্রেই তিনি এ দিকে আস্চেন। এও একটা সৌভাগ্য বা কার্য্যসিদ্ধির লক্ষণ।

দেব। (সত্রাসে) প্রিয়সখি! তুমি এ কথা ভগবান্ পিতার নিকট কোন প্রকারেই ব্যক্ত

বাংলা ভাষা সংস্কৃত ভাষার কন্যা, সুতরাং তার পক্ষে কিছুই অসম্ভব নয়,—এই যুক্তি দেখিয়ে মধুসূদন বাংলা ভাষার অনাবিষ্কৃত সম্ভাবনার কথা উল্লেখ করেন। যতীন্দ্রমোহন তাতেও প্রসন্ন মনে সায় দিতে পারলেন না। তখন এক প্রকার বাজি রেখেই মধুসূদন অমিত্রাক্ষর ছন্দে কাব্য রচনার সংকল্প ঘোষণা করলেন। মধু-প্রতিভার অপরিমেয় সম্ভাবনার প্রতি আস্থাবান যতীন্দ্রমোহন তখন আর বাধা না দিয়ে অঙ্গীকারের সুরে বললেন যে, মধুসূদন যদি সত্যিই অমিত্রাক্ষর ছন্দে কোনো কাব্য রচনা করতে পারেন, তা'হলে সেই কাব্যগ্রন্থ প্রকাশের সমস্ত ব্যয়ভার তিনি বহন করবেন এবং মধুসূদনের কাছে পরাজয় স্বীকার করবেন।

পরমহিতৈষীর সহৃদয় আশ্বাসে উদ্দীপিত হয়ে মধুসূদন ১৮৫৯ খৃষ্টাব্দের মাঝামাঝি সময়ে অতি অল্পদিনের চেষ্টায় 'তিলোত্তমাসম্ভব কাব্যের' প্রথম দুই সর্গ রচনা করে ফেললেন। এই দুই সর্গ মনস্বী রাজেন্দ্রলাল মিত্রের 'বিবিধার্থ সংগ্রহে' যথাক্রমে ১৭৮১ শকাব্দের শ্রাবণ মাসে (জুলাই-আগস্ট, ১৮৫৯) এবং ঐ শকাব্দের ভাদ্র সংখ্যায় প্রকাশিত হয়। কোনো সংখ্যার রচনাতেই কবির নাম ছিল না। প্রথম সর্গটি 'বিবিধার্থ সংগ্রহে' পত্রস্থ করে ভূমিকায় রাজেন্দ্রলাল লিখেছিলেন—'কোন সুচতুর কবির সাহায্যে আমরা নিম্নস্থ কাব্য প্রকটিত করিতে সক্ষম হইলাম।......ইহাতে ছন্দ ও ভাবের অনুশীলন ও অন্ত্যযমকের পরিত্যাগ করা হইয়াছে। ঐ উপায়ে কি পর্যন্ত কাব্যের ওজোগুণ বর্ধিত হয় তাহা সংস্কৃত ও ইংরাজী কাব্য পাঠকেরা অবগত আছেন।...বর্তমান প্রয়াসে সে অভিপ্রায় কি পর্য্যন্ত সিদ্ধ হইয়াছে তাহা সহৃদয় পাঠকবৃন্দ নিরূপিত করিবেন।'

তিলোত্তমাসম্ভবের তৃতীয় ও চতুর্থ সর্গ কোনো সাময়িক পত্রে প্রকাশিত হয়নি। চার সর্গ একত্রে গ্রন্থাকারে প্রকাশিত হয়। তিলোত্তমাসম্ভব কাব্যের প্রথম সংস্করণ কলকাতা ব্যাপটিস্ট মিশন প্রেসে মুদ্রিত হয় এবং তার পৃষ্ঠা-সংখ্যা ছিল ১০৪। যতীন্দ্রমোহন তাঁর প্রতিশ্রুতি রক্ষা করেছিলেন। তিলোত্তমাসম্ভবের প্রথম সংস্করণ তাঁরই অর্থানুকূল্যে প্রকাশিত হয়েছিল।

কৃতজ্ঞতার নিদর্শনস্বরূপ মধুসূদন অমিত্রাক্ষর ছন্দে রচিত তাঁর প্রথম গ্রন্থ 'তিলোত্তমা-সম্ভব কাব্য' মহারাজা যতীন্দ্রমোহন ঠাকুরকে উৎসর্গ করেছিলেন এবং পরে স্বহস্তলিখিত তিলোত্তমার পাণ্ডুলিপিখানিও মহারাজকে উপহার দিয়েছিলেন। এই মহামূল্যবান উপহার কবির হাত থেকে বিনম্রচিত্তে গ্রহণ করে পরে ১৮৬০ খৃষ্টাব্দের ২২-এ মে তারিখে একখানি পত্রে যতীন্দ্রমোহন মধুসূদনকে লিখেছিলেন— 'I know not how to thank you adequately for the very valuable present of the manscript তিলোত্তমা in the Poet's own hand-writing! I will preserve it with the greatest care in my Library, as a Monument that marks a grand epoch in our literature. ......I feel sure that my descendents (should I have any) will then be proud to think that the manuscript in the author's autograph of the first blank verse Epic in the language, is in their possession, and they will honour their ancestor the more, that he was fortunate enough to be considered worthy of such an invaluable present by the poet himself'. [জীবন-চরিত', ৪র্থ সং, পৃঃ ২৬৩-৬৪ ]।

তিলোত্তমাসম্ভব রচনার সময় মধুসূদন নাটকেও অমিত্রাক্ষর ছন্দ প্রবর্তনের জন্য আগ্রহী হন এবং 'সুভদ্রা হরণ' ও 'রিজিয়া' নামক দু'খানি নাটকের কিছু অংশ রচনা করে যতীন্দ্রমোহনের কাছে পাঠান। কিন্তু এই দু'খানি নাটকের কোনোখানিই সম্পূর্ণ হয়নি। তবে 'বাঙ্গালা নাটকে অমিত্রছন্দের প্রবর্তন মধুসূদনেরই কার্য।' [ মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ১০৭ ]

তিলোত্তমাসম্ভবের প্রথম সংস্করণে মধুসূদন, ভবভূতি, হোরেস এবং মিলটন থেকে তিনটি প্রাক্কোক্তি উদ্ধৃত করেছিলেন। সেই প্রাক্কোক্তি তিনটি যথাক্রমেঃ

(১) 'উৎপৎস্যতেঽস্তি মম কোঽপি সমানধর্মা।
কালোহ্যয়ং নিরবধির্ বিপুলা চ পৃথ্বী'।।—[ভবভূতি]

(২) —Neque to ut turbs miretur, labores,
Contentus paucis lectoribus.'—Horace

(৩) 'Fit audience find—tho' few'—Milton.

[মধু-স্মৃতি, পৃঃ ১০৮]

মধুসূদনের জীবদ্দশায় তিলোত্তমাসম্ভবের মোট তিনটি সংস্করণ প্রকাশিত হয়। দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয় ১২৬৮ বঙ্গাব্দে। তৃতীয় সংস্করণের আখ্যা-পত্রে প্রকাশকাল ছিল না তবে সম্ভবতঃ তৃতীয় সংস্করণ ১৮৭০ খৃষ্টাব্দে প্রকাশিত হয়েছিল। দ্বিতীয় সংস্করণে মধুসূদন তিলোত্তমাসম্ভবের প্রচুর পরিবর্তন করেন। কারণ, তিলোত্তমা যে কাঁচা হাতের রচনা সে সম্পর্কে তিনি সম্পূর্ণ সচেতন ছিলেন। মধুসূদন রাজনারায়ণকে লিখেছিলেন—". . We are reprinting Tilottama and to tell you the candid truth I find the versification very 'Kancha' in many many places. I shall make quite a different thing of the Nymph. Don't fear I shall spoil her."—[জীবন-চরিত, পৃঃ ৪৯১] তৃতীয় সংস্করণে উল্লেখযোগ্য কোন পরিবর্তন করা হয়নি।

ততীয় সংস্করণ কবির জীবদ্দশায় প্রকাশিত শেষ সংস্করণ বলে বর্তমান সংস্করণে তৃতীয় সংস্করণের পাঠই গৃহীত হয়েছে।

ইউরোপ-প্রবাসকালে মধুসূদন তিলোত্তমাসম্ভব আবার নতুন করে লেখা শুরু করেন। কিন্তু সেই লেখা নিজেরই মনঃপূত না হওয়ায় এ ব্যাপারে তিনি আর বেশী দূর অগ্রসর হননি। মধুসূদন তিলোত্তমাসম্ভবের ইংরেজী অনুবাদও শুরু করেছিলেন; কিন্তু সম্পূর্ণ করতে পারেননি। 'মধু-স্মৃতি'র লেখক জানিয়েছেন যে সেই অনুবাদ ১৮৭৪ খৃষ্টাব্দে শম্ভুচন্দ্র বন্দ্যোপাধ্যায়-সম্পাদিত Mookerjee's Magazine' নামীয় সাময়িক পত্রে (পৃঃ ৩৮৫-৮৭) প্রকাশিত হয়।

তিলোত্তমাসম্ভব কাব্যে ব্যবহৃত নতুন অমিত্রাক্ষর ছন্দ এবং সেই ছন্দে গ্রথিত অভিনব বাক্‌বন্ধনকে সেদিন অনেকে যেমন প্রসন্ন চিত্তে গ্রহণ করতে পারেননি, অনেকে আবার তেমনি অকপট প্রশংসায় স্বাগত সম্ভাষণ জানিয়েছিলেন। শেষোক্তদের মধ্যে রাজনারায়ণ বসু, রাজেন্দ্রলাল মিত্র, দ্বারকানাথ বিদ্যাভূষণের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। রাজনারায়ণ 'দি ইন্ডিয়ান ফিল্ড' নামক পত্রিকায় ১৮৬১ খৃষ্টাব্দের ২রা ফেব্রুয়ারি ইংরেজীতে এক বিস্তৃত সমালোচনা প্রকাশ করেন। রাজেন্দ্রলাল তাঁর 'বিবিধার্থ সংগ্রহে' [শকাব্দ ১৭৮২, অগ্রহায়ণ; ৬ষ্ঠ পর্ব, ৬৮ খন্ড] 'কুমারসম্ভব' এবং 'রঘুবংশ' থেকে উদ্ধৃতি সহ তিলোত্তমাসম্ভবের পংক্তিগঠনের অনবদ্য শিল্প কৌশলের সুবিস্তৃত সমালোচনা প্রকাশ করেন। আর পন্ডিত দ্বারকানাথ বিদ্যাভূষণ তাঁর 'সোম প্রকাশ'-এ [২৩-এ শ্রাবণ, ১২৬৭] অনুরূপ সপ্রশংস সমালোচনা করেন। এই সমস্ত সমালোচনা প্রকাশিত হবার পর, প্রথমে যাঁরা বিরূপ ছিলেন, তাঁরাও ক্রমশঃ এই কাব্যের সমাদর করতে শুরু করেন।

মধুসূদনের তিরোধানের প্রায় সাত বছর পরে পন্ডিত হরপ্রসাদ শাস্ত্রী মশায় 'সাবিত্রী লাইব্রেরি'র বার্ষিক অধিবেশনে (৩০-এ চৈত্র, ১২৮৭ বঙ্গাব্দ) প্রকাশ্য ভাষণে বলেছিলেন—'আমরা মাইকেলের তিলোত্তমাসম্ভব প্রকাশ হইতে নূতন সাহিত্যের উৎপত্তি ধরিয়া লইব'।

শাস্ত্রী মশায়ের এই উক্তি যথার্থ। কারণ, আধুনিক বাংলা সাহিত্যের যুগন্ধর স্রষ্টা দু'জন—মধুসূদন এবং বঙ্কিমচন্দ্র। কিন্তু বঙ্কিম-সাহিত্য মধু-সাহিত্যের পরবর্তীকালের সৃষ্টি।

১৮৬০ খৃষ্টাব্দের ২৪-এ এপ্রিল তারিখের একখানি পত্রে মধুসূদন রাজনারায়ণ বসুকে লিখেছিলেন— '...You no doubt excuse many things in a fellow's First poem. I began the poem in a joke, and I see I have actually done something that ought to give our national Poetry a good life, at any rate, that will teach the future Poets of Bengal to write in a strain very different from that of the man of Krishnagar—the father of a very vile school of poetry, though himself a man of elegant genius.'

মুহূর্তের রসিকতার ফলে যার উৎপত্তি, রসসৃষ্টির শাশ্বতলোকে তার উত্তরণ। এখানেই তিলোত্তমাসম্ভব কাব্যের ঐতিহাসিক সিদ্ধি।

**মেঘনাদবধ কাব্য।** প্রথম সংস্করণ দু'খণ্ডে প্রকাশিত। প্রথম খণ্ড (১-৫ম সর্গ) ১৮৬১ খৃষ্টাব্দের জানুয়ারি মাসে (২২-এ পৌষ, ১২৬৭) এবং দ্বিতীয় খণ্ড (৬—৯ সর্গ) ঐ খৃষ্টাব্দেরই প্রথমার্ধে (১২৬৮ বঙ্গাব্দের প্রারম্ভে) প্রকাশিত হয়।

"মধুসূদনের অক্ষয় কীর্তি মহাকাব্য 'মেঘনাদবধ কাব্য' বঙ্গ-সাহিত্য-রত্ন-ভাণ্ডারের সর্বোত্তম রত্ন—বিশ্ব-কাব্য-কাননের মহার্ঘ-কুসুমাহৃত মধু-ভরা মধুচক্র—ত্রিদিবের সদ্যঃফুল্ল পারিজাত—ভাব-সরোবরের সহস্রদলে বিকশিত কমল-কানন। মেঘনাদবধ কাব্য ভাষার পীযূষোদধি ;......" [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ১২৮] কারণ, পদ্মাবতী নাটকে যে অমিত্রাক্ষর ছন্দের অঙ্কুরোদ্গম, তিলোত্তমাসম্ভব কাব্যে যে অমিত্রাক্ষর ছন্দের নয়ন-মনোহর বিকাশ, মেঘনাদবধ কাব্যে তার মহীরূহে পরিণতি।

গ্রন্থাকারে মেঘনাদবধ কাব্যের প্রকাশকাল ১৮৬১। কিন্তু মধুসূদন ১৮৬০ খৃষ্টাব্দেই এর রচনা শুরু করেন। তখনও তিলোত্তমাসম্ভব কাব্য গ্রন্থাকারে প্রকাশিত হয়নি। ৬নং লোয়ার চিৎপুর রোডের বাসা থেকে ১৮৬০ খৃষ্টাব্দের ২৪-এ এপ্রিল মধুসূদন একখানি পত্রে রাজনারায়ণকে লেখেন— '...Tilottama will be published, soon, in the shape of a volume. ...In the meantime I am going to celebrate the death of my favourite Indrajit. Do not be frightened, my dear fellow, I won't trouble my readers with Vira ras. ....I enclose the opening invocation of my 'মেঘনাদ' —you must tell me what you think of it.' [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৩০৯-১৬] সুতরাং এই সময়ের কিছু আগে থেকে যে তিনি মেঘনাদবধ কাব্য রচনায় রত হন, একথা সহজেই অনুমেয়। কিন্তু ঠিক কতদিনের মধ্যে তিনি রচনা শেষ করেন, তা' নিশ্চিতভাবে জানা যায় না। তবে ১৮৬১ খৃষ্টাব্দের ১৫ই জানুয়ারির মধ্যে মেঘনাদবধ কাব্যের প্রথম পাঁচটি সর্গ রচনা যে সম্পূর্ণ হয়েছিল, মধুসূদনের একখানি পত্রে তার প্রমাণ মেলে। ১৮৬১-র ১৬ই জানুয়ারি তিনি কেশবচন্দ্র গঙ্গোপাধ্যায়কে লেখেন— '...The first five books of Meghnad are ready; you shall have your copy as soon as I can get hold of one to send you. Hoping you are quite well,...' [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৪৭১]।

তবে ১৮৬১ খৃষ্টাব্দের ২৯-এ আগস্ট খিদিরপুর থেকে রাজনারায়ণের কাছে লেখা একখানি পত্রের ভাষা থেকে ধারণা করা চলে যে ঐ তারিখের আগেই মেঘনাদবধ কাব্যের সম্পূর্ণ অংশই গ্রন্থাকারে প্রকাশিত হয়েছিল। মধুসূদন ঐ পত্রের তৃতীয় অনুচ্ছেদে লিখেছিলেন— 'I have not yet heard a single line in Meghnad's disfavour. The great Jotindra has only said that he is sorry, poor Lakshman is represented

as killing Indrajit in cold blood and when unarmed. But I am sure the poem has many faults. What human production has not? You must point them out and that too before I begin another'.

[জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৪৯৪]।

মধুসূদনের প্রায় সমস্ত গ্রন্থের প্রথম সংস্করণই সহৃদয় ধনী সাহিত্যানুরাগীর অর্থে মুদ্রিত হয়ে প্রকাশিত হয়েছিল। 'মেঘনাদবধ কাব্যে'র প্রথম সংস্করণ মুদ্রণের ব্যয়ভার বহন করেছিলেন দিগম্বর মিত্র (পরে রাজা)। এই জন্য কৃতজ্ঞতার নিদর্শনস্বরূপ মধুসূদন তাঁর মেঘনাদবধ কাব্য দিগম্বর মিত্রকে উৎসর্গ করেছিলেন। কিন্তু ইউরোপ প্রবাসকালে মিত্র মহাশয়ের কাছ থেকে বিরূপ ব্যবহার প্রাপ্তির ফলে তৃতীয় সংস্করণ থেকে তিনি এই উৎসর্গ-পত্রটি (মঙ্গলাচরণ) পরিহার করেন।

মেঘনাদবধ কাব্যের প্রথম সংস্করণের প্রথম খণ্ডের পৃষ্ঠা-সংখ্যা ছিল ১৩১ এবং দ্বিতীয় খণ্ডের পৃষ্ঠা-সংখ্যা ছিল ১০৭। প্রথম খণ্ডের পূর্ণাঙ্গ গ্রন্থের দুষ্প্রাপ্যতার ফলে আখ্যাপত্রে কী লেখা ছিল জানা যায় না। দ্বিতীয় খণ্ডের আখ্যাপত্রখানি ছিল এই প্রকারঃ

মেঘনাদবধ কাব্য।
দ্বিতীয় খণ্ড।
শ্রীমাইকেল মধুসূদন দত্ত
প্রণীত।
"—কৃতবাগ্দ্বারে বংশেস্মিন্ পূর্ব্বসূরিভিঃ,
ঘর্ণোবজ্রসমুৎকীর্ণে মূলমেবোস্তি মে গতিঃ।"
রঘুবংশঃ।
কলিকাতা।
শ্রীযুত ঈশ্বরচন্দ্র বসু কোং বহুবাজারস্থ ১৮২ সংখ্যক
ভবনে স্ট্যানহোপ্ যন্ত্রে যন্ত্রিত।
সন ১২৬৮ সাল।

মধুসূদনের জীবদ্দশায় মেঘনাদবধ কাব্যের মোট ছয়টি সংস্করণ প্রকাশিত হয়। মেঘনাদবধ কাব্য প্রকাশের এক বছরের কিছু বেশী সময়ের মধ্যেই প্রথম সংস্করণ নিঃশেষিত হয়ে যায় এবং দ্বিতীয় সংস্করণ প্রকাশের ব্যবস্থা হয়। দ্বিতীয় সংস্করণ কবিবর হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের সুবিস্তৃত সটীক সমালোচনা সহ দুই খণ্ডে প্রকাশিত হয় যথাক্রমে ১২৬৯ এবং ১২৭০ বঙ্গাব্দে। হেমচন্দ্রের 'মুখবন্ধের' তারিখ ছিল—'খিদিরপুর, তারিখ ১০ই শ্রাবণ, ১২৬৯ সাল।' এই সময়ে (৪ঠা জুন, বুধবার ১৮৬২) মধুসূদন একখানি পত্রে লেখেন—'...Meghnad is going through a second edition with notes, and a real B.A. has written a long critical preface, echoing your verdict—namely, that it is the first poem in the language. A thousand copies of the work have been sold in twelve months'. [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৫২৮]।

দ্বিতীয় সংস্করণের পৃষ্ঠা-সংখ্যা ছিল যথাক্রমে ১৫১ এবং ১২৮। দ্বিতীয় সংস্করণ যখন প্রকাশিত হয়, তখন মধুসূদন বিদেশে। কারণ, এই পত্র লেখার পাঁচ দিন পরে (৯ই জুন, ১৮৬২) তিনি জাহাজযোগে ইউরোপ অভিমুখে যাত্রা করেন।

মধুসূদনের প্রবাসকালে মেঘনাদবধ কাব্যের আর কোনো সংস্করণ প্রকাশিত হয়নি। ১৮৬৭-র ফেব্রুয়ারি মাসে মধুসূদন স্বদেশে ফিরে আসবার কয়েক মাসের মধ্যেই তৃতীয়

সংস্করণ প্রকাশিত হয়। তৃতীয়, চতুর্থ এবং পঞ্চম সংস্করণের প্রকাশকাল যথাক্রমেঃ ২১-এ আগস্ট, ১৮৬৭ ; ৩রা ডিসেম্বর, ১৮৬৭ ; এবং ১৬ই মার্চ, ১৮৬৯। এই তিনটি সংস্করণেই মাত্র প্রথম খণ্ড প্রকাশিত হয়। কারণ, এই তিন সংস্করণের দ্বিতীয় খণ্ড উদ্ধার করা এযাবৎ সম্ভব হয়নি। চতুর্থ সংস্করণে হেমচন্দ্রের 'মুখবন্ধ' পরিবর্তিত আকারে 'ভূমিকা' নামে প্রকাশিত হয়। এই পরিবর্তনের তারিখ ১৩ই আশ্বিন, ১২৭৪ বঙ্গাব্দ (২৮-এ সেপ্টেম্বর, ১৮৬৭)।

ষষ্ঠ সংস্করণে সম্পূর্ণ মেঘনাদবধ কাব্য (দুই খণ্ড একত্রে) প্রকাশিত হয় ১৮৬৯ খৃষ্টাব্দের ২০-এ জুলাই। মোট পৃষ্ঠা-সংখ্যা ছিল ৩২০। ষষ্ঠ সংস্করণই কবির জীবদ্দশায় প্রকাশিত শেষ সংস্করণ ; সেই জন্য বর্তমান সংস্করণে ষষ্ঠ সংস্করণের পাঠই আদর্শরূপে গৃহীত হয়েছে।

মেঘনাদবধ কাব্য সবকালের কাছ থেকে সমাদর অনাদর দুই-ই লাভ করেছিল। তবে অনাদর অপেক্ষা সমাদর যে শতগুণ বেশী তাতে কোনো সন্দেহ নেই। জগবন্ধু ভদ্র 'ছুচ্ছুন্দরী বধ কাব্য' নামে একটি ব্যঙ্গ-অনুকৃতিমূলক কবিতা রচনা করে মেঘনাদবধ কাব্যকে ব্যঙ্গ করবার চেষ্টা করেছিলেন। কবিতাটি ১২৭৫ বঙ্গাব্দের ১২ই আশ্বিন সংখ্যার অমৃতবাজার পত্রিকায় প্রকাশিত হয়েছিল। কিন্তু এই ধরনের ব্যঙ্গের কণ্ঠ অচিরেই স্তব্ধ হয়ে গিয়েছিল।

মেঘনাদবধ কাব্যের প্রথম খণ্ড প্রকাশিত হবার মাসাধিককালের মধ্যেই মধুসূদন এই কাব্য রচনার জন্য প্রকাশ্য জন-সংবর্ধনা লাভ করেন। সংবর্ধনার দিনটি ছিল ১৮৬১ খৃষ্টাব্দের ১১ই ফেব্রুয়ারি, মঙ্গলবার। 'মধু-স্মৃতি'র লেখক জানিয়েছেন—"মেঘনাদবধ কাব্য প্রকাশিত হইলে, মহাত্মা কালীপ্রসন্ন সিংহ, স্বপ্রতিষ্ঠিত 'বিদ্যোৎসাহিনী সভা'র পক্ষ হইতে মধুসূদনকে অভিনন্দিত করিবার ইচ্ছায় প্রকাশ্য সভার আয়োজন করিলেন। বঙ্গদেশে বিশিষ্ট সাহিত্যিকের সংবর্ধনা সেই প্রথম। মধুসূদনের পূর্বে কোন কবি বা লেখক এরূপ সম্মান লাভ করেন নাই। সেই সভায় মধুসূদনকে সংবর্ধিত করিবার উল্লাসে রাজা প্রতাপচন্দ্র সিংহ, রাজা ঈশ্বরচন্দ্র সিংহ, যতীন্দ্রমোহন ঠাকুর, দিগম্বর মিত্র, রমাপ্রসাদ রায়, কিশোরীচাঁদ মিত্র, গৌরদাস বসাক, রেভারেণ্ড কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় এবং দেশের তৎকালীন বিশিষ্ট গণ্যমান্য ব্যক্তিগণ ও সুধীমণ্ডলী উপস্থিত ছিলেন।'

বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ-প্রকাশিত 'মধুসূদন-গ্রন্থাবলী'র অন্তর্গত মেঘনাদবধ কাব্যের ভূমিকায় সম্পাদকদ্বয় ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় এবং সজনীকান্ত দাস মন্তব্য করেছেনঃ "রচনার প্রায় আরম্ভকাল হইতে আজও পর্যন্ত বিভিন্ন মনীষী, কবি ও সমালোচক কর্তৃক 'মেঘনাদবধ কাব্য' যেভাবে আলোচিত হইয়া আসিয়াছে, কোনও বাংলা কাব্য লইয়া এত অধিক আলোচনা হয় নাই। এই কাব্যের মাত্র দুই সর্গ লিখিত হইবার পরে পাণ্ডুলিপি পাঠ করিয়া রাজনারায়ণ বসু যে সমালোচনার সূত্রপাত করেন, আজিও তাহার শেষ হয় নাই।" মন্তব্যটি যথার্থ। সমসাময়িককালে মেঘনাদবধ কাব্যের সপ্রশংস সমালোচনার মাধ্যমে যাঁরা মধুসূদনকে সংবর্ধিত করেছিলেন তাঁদের মধ্যে হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়, কালীপ্রসন্ন সিংহ, রেভারেণ্ড লালবিহারী দে, দীনবন্ধু মিত্র, যতীন্দ্রমোহন ঠাকুর, রাজনারায়ণ বসু, বঙ্কিমচন্দ্র, অক্ষয়চন্দ্র সরকার, রমেশচন্দ্র দত্ত, যোগীন্দ্রনাথ বসু, শ্রীশচন্দ্র মজুমদার, হরপ্রসাদ শাস্ত্রী, জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর, ব্রজেন্দ্রনাথ শীল, দীননাথ সান্যাল প্রমুখ মনস্বী এবং সাহিত্যবেত্তার নাম বিশেষভাবে উল্লেখযোগ্য।

'মধু-স্মৃতি'র লেখক জানিয়েছেন "সুপ্রসিদ্ধ বাগ্মী-ব্যারিষ্টার লালমোহন ঘোষ মেঘনাদবধ ইংরাজিতে অনুবাদ করিতে আরম্ভ করিয়াছিলেন। কতকাংশ 'বেঙ্গলী' পত্রে প্রকাশিত হইয়াছিল। তাঁহার অপূর্ব অনুবাদ তিনি শেষ করিয়া যাইতে পারেন নাই। মেঘনাদবধ কাব্যের আর একখানি

ইংরাজ অনুবাদ আছে। সেখানি সম্পূর্ণ।" সম্ভবতঃ এই সম্পূর্ণ অনুবাদ 'The Fall of Meghnad নামে ইংরেজী ব্ল্যাঙ্ক ভার্স' অবলম্বনে 'U. S.' অর্থাৎ উমেশচন্দ্র সেন কৃত আক্ষরিক অনুবাদ। এর প্রকাশকাল ১৮৯৯ খৃষ্টাব্দ।

এই অনুবাদ-কাব্যের প্রথম কয়েক পংক্তি এই রকমঃ

> 'When slain in open battle Beerbahu,
> The best of warriors, o'er to Pluto's realm,
> Untimely went, declare, O Goddess! thou.
> Of nectar'd speech, what warrior—chief assign'd
> To chief command was next by Raghav's foe' . . . .

প্রখ্যাত নট-নাট্যকার গিরিশচন্দ্র ঘোষ অমিত্রাক্ষর ছন্দেই মেঘনাদবধ কাব্যের একটি অভিনয়োপযোগী নাট্যরূপ প্রস্তুত করেন। পাঁচ অঙ্কে বিন্যস্ত সেই মেঘনাদবধ নাটক ১৮৭৫ খৃষ্টাব্দের ৬ই মার্চ 'গ্রেট ন্যাশনাল অপেরা কোম্পানী' এবং 'বেঙ্গল থিয়েটার'—এই উভয় সম্প্রদায়ের সম্মিলিত উদ্যোগে অভিনীত হয়। [বঙ্গীয় নাট্যশালার ইতিহাসঃ ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, ৪র্থ সং, পৃঃ ১৩৪] অমিত্রাক্ষর ছন্দে রচিত সংলাপে বাংলা নাটকের অভিনয় এই প্রথম।

মধুসূদনের জীবন-চরিতকার যথার্থই বলেছেন—'মধুমক্ষিকার ন্যায়, নানা দেশীয় কাব্য-কুসুম হইতে মধু সংগ্রহ করিয়া, তিনি যে অপূর্ব মধুচক্র নির্মাণ করিয়া গিয়াছেন, যতদিন বাঙ্গালা ভাষা থাকিবে, ততদিন গৌড়ীয় জনগণ তাহাতে সত্যই,

আনন্দে করিবে পান সুধা নিরবধি।"

**ব্রজাঙ্গনা কাব্য।** গ্রন্থাকারে প্রথম প্রকাশকাল জুলাই, ১৮৬১। অর্থাৎ মেঘনাদবধ কাব্যের প্রথম খণ্ড প্রকাশিত হবার পরেই ব্রজাঙ্গনা কাব্য গ্রন্থাকারে প্রকাশিত হয়। কিন্তু কবি মেঘনাদবধ কাব্য রচনায় রত হবার আগেই তাঁর 'ব্রজাঙ্গনা কাব্য' রচনা সম্পূর্ণ হয়েছিল। ১৮৬০ খৃষ্টাব্দের ২৪-এ এপ্রিল মধুসূদন একখানি পত্রে লিখেছিলেন—

> 'I enclose the opening invocation of my 'মেঘনাদ —you must tell me what you think of it. . . . By the bye, I have a small volume of Odes in the press. They are all about poor old Radha and her
>
> বিরহ'। [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৩১৬]

১৮৬০ খৃষ্টাব্দের ১লা মে তারিখে মধুসূদনের কাছে লেখা রাজনারায়ণ বসুর একখানি পত্র থেকে এ কথাও জানা যায় যে, ব্রজাঙ্গনা কাব্যের প্রথম কয়েকটি কবিতা তিলোত্তমাসম্ভব কাব্য রচনার সময়েই লিখিত হয়েছিল। [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ১৮৯]

সুতরাং দেখা যাচ্ছে যে, অমিত্রাক্ষর ছন্দে কাব্য রচনার সময়েই তাঁর মনে গীতি-কবিতা রচনার বাসনা জাগে। 'মধু-স্মৃতি'র লেখক জানিয়েছেন যে নিধুবাবুর টপ্পার আদর্শে গীতিকা রচনায় আগ্রহী হয়ে মধুসূদন তাঁর বন্ধু গৌরদাস বসাককে লিখেছিলেন—

'I mean to try Nidhoo's Odes as soon as I get my Pandit'. ব্রজাঙ্গনা কাব্যের কবিতাগুলি নিধুবাবু বা কোনো কবিওয়ালার ঠিক অনুকরণ নয়। তবে কবিওয়ালাদের রচিত গান যে এগুলির প্রেরণা-উৎস, তা' একেবারে অস্বীকার করা যায় না।

মধুসূদন ব্রজাঙ্গনার কবিতাগুলিকে 'Ode' নামে আখ্যাত করেছেন এবং অমিত্রাক্ষর ছন্দ এবং চতুর্দশপদী কবিতার মতো এগুলিও বাংলা কাব্যসাহিত্যে মধুসূদনের অবদান। আধুনিক বাংলা গীতিকবিতার প্রাক্‌রূপ ব্রজাঙ্গনার কবিতার মধ্যে বিধৃত রয়েছে।

প্রথম সংস্করণে কোনো উৎসর্গ-পত্র বা মঙ্গলাচরণ ছিল না। গ্রন্থের পৃষ্ঠা-সংখ্যা ছিল ৪৬ এবং আখ্যাপত্রটি ছিল এই প্রকার:

ব্রজাঙ্গনা কাব্য।
কবিবর শ্রীযুক্ত মাইকেল মধুসূদন দত্ত
প্রণীত।
"গোপীভর্ত্তুর্বিরহবিধুরা—
উন্মত্তেব— " পদাঙ্কদূত।
শ্রীআর. এম্. বসু কোম্পানী কর্তৃক
প্রকাশিত।
কলিকাতা সুচারুযন্ত্রে শ্রীলালচাঁদ বিশ্বাস এণ্ড কোম্পানী
কর্তৃক বাহির মৃজাপুর ১৩ সংখ্যক
ভবনে মুদ্রিত।
১৮৬১।

ব্রজাঙ্গনা কাব্য বৈকুণ্ঠনাথ দত্ত নামীয় জনৈক ব্যক্তির অর্থে মুদ্রিত হয়ে প্রকাশিত হয়। তবে এজন্য কবিকে গ্রন্থ-স্বত্ব বৈকুণ্ঠনাথকে দান করতে হয়। এ সম্পর্কে কবি একখানি পত্রে (তারিখবিহীন) রাজনারায়ণকে লেখেন—

> "The 'odes' are out, and I have requested Babu Baikunta Nath Dutta (a co-religionist of yours) who is the proprietor of the Copy-right, to send you a copy. You must also tell me what you think of them." [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৪৮৮]।

এই বৈকুণ্ঠনাথ দত্ত সম্পর্কে বিশেষ কিছু জানা যায় না। তবে জ্যোতিরিন্দ্রনাথ তাঁর "জীবন-স্মৃতি'তে জানিয়েছেন—'.. বৈকুণ্ঠনাথ দত্ত নামে আমাদের একজন পরিচিত এবং অনুগত লোক ছিলেন।...মাইকেলের নিকট হইতে 'ব্রজাঙ্গনা' কাব্যের পাণ্ডুলিপি লইয়া পড়িয়া অবধি, তিনি মাইকেলের অতিশয় অনুরক্ত হইয়া পড়েন; 'ব্রজাঙ্গনা' পড়িয়া তিনি মুগ্ধ হইয়া গিয়াছিলেন। মাইকেল তাহাই জানিতে পারিয়া—'ব্রজাঙ্গনা'র সমস্ত স্বত্ব (কপি রাইট) সেই পাণ্ডুলিপি অবস্থাতেই বৈকুণ্ঠবাবুকে দান করেন। বৈকুণ্ঠবাবু নিজ ব্যয়ে কাব্যখানি প্রথম প্রকাশ করেন।" [পৃঃ ৬৭-৬৮]

প্রথম সংস্করণে বৈকুণ্ঠনাথ দত্তের স্বাক্ষরে একটি বিজ্ঞাপন প্রকাশিত হয়। বিজ্ঞাপনটি এই প্রকার:

"কবিবর শ্রীযুক্ত মাইকেল মধুসূদন দত্তজ মহাশয়ের কাব্যাদি রচনা করিবার যে প্রকার অদ্ভুত শক্তি, তাহা তৎপ্রণীত অত্যল্প কাল-সম্ভূত 'শর্মিষ্ঠা', 'পদ্মাবতী' ও 'কৃষ্ণকুমারী নাটক' 'একেই কি বলে সভ্যতা?' 'বুড় সালিকের ঘাড়ে রোঁয়া', অমিত্রাক্ষর 'তিলোত্তমাসম্ভব' এবং 'মেঘনাদবধ কাব্য' প্রত্যক্ষ প্রমাণ করিতেছে, আমি তাহার কি বর্ণন করিব? তিনি শেষোক্ত দুইখানি গ্রন্থ রচনা করিয়া যে বাঙ্গালা ভাষায় একটি নূতন কাব্য রচনার পথ প্রদর্শন করিয়াছেন, ইহা অবশ্যই স্বীকার করিতে হইবেক।

তাঁহার অমিত্রাক্ষর কবিতা রচনাতে যাদৃশ অনুরাগ মিত্রাক্ষর কিছু সেইরূপ নাই বটে; তথাপি তিনি যে প্রণালীতে এই ক্ষুদ্র কাব্যখানি রচনা করিয়াছেন, ইহাতে তাঁহার মিত্রামিত্র উভয়াত্মক অক্ষরেই তদ্রচনার ক্ষমতা প্রতিপন্ন করিতেছে।

শ্রীকৃষ্ণের লীলা বিষয়ে শ্রীমতী রাধিকার প্রেম প্রসঙ্গে অনেকেই অনেক প্রকার কাব্য রচনা করিয়া গিয়াছেন ও করিতেছেন, কিন্তু বাঙ্গালা ভাষায় এরূপ নূতন ছন্দ ও সুমধুর নবভাব

পরিপূরিত কবিতা এ পর্যন্ত কেহই রচনা করেন নাই বোধ হয়।

সহৃদয় কবিবর দত্তজ মহোদয় স্বীয় বদান্যতা ও ঔদার্যগুণে এই গ্রন্থখানির স্বত্বাধিকার পরিত্যাগ করিয়া এককালে আমাকে দান করিয়াছেন। আমি তদীয় দাতৃত্ব ও মহত্ত্বগুণ দ্বারা এই গ্রন্থখানি কীর্তনপূর্বক তাঁহার নিকট কৃতজ্ঞতা স্বীকার করত কবরডাঙ্গাস্থিত শ্রীযুক্ত আর. এম. বসু কোম্পানী দ্বারা এই গ্রন্থখানি প্রকাশ করিলাম।

আপাততঃ এই গ্রন্থখানির 'বিরহ' বিষয়টি ১৮টি প্রস্তাবে প্রথম সর্গে প্রকাশিত হইল; যদি পাঠকমণ্ডলীর নিকটে কাঙ্গালিনী ব্রজাঙ্গনাকে সুমধুরভাষিণীরূপে সমাদৃত হইতে দেখা যায়, তাহা হইলে গ্রন্থাকারের শ্রমসাফল্য এবং প্রকাশকের ব্যয়ের সার্থকতা জ্ঞান করত সোৎসুকচিত্তে শ্রীনন্দের নন্দন শ্রীকৃষ্ণের সহিত বৃষভানু নন্দিনী শ্রীমতী রাধিকার সম্মিলন, সম্ভোগাদি বিষয় ক্রমশঃ সর্গান্তর হইতে সর্গান্তরে প্রকটনপূর্বক ব্রজাঙ্গনাকে সর্বাঙ্গ-সৌষ্ঠবান্বিতা করিতে যত্নবান্ হইব। ইতি

কলিকাতা, শ্রীবৈকুণ্ঠনাথ দত্ত'

২৮ আষাঢ় ১২৬৮।

এই বিজ্ঞাপনের নীচে 'পুনশ্চ' দিয়ে লেখা ছিল যে গ্রন্থস্বত্ব সম্পর্কে 'যে রাজনিয়ম প্রচলিত আছে, সেই নিয়মানুসারে' বিজ্ঞাপন-দাতা প্রকাশক গ্রন্থখানি রেজিস্টারি করলেন।

মধুসূদনের জীবদ্দশায় 'ব্রজাঙ্গনা কাব্যের' দুটি সংস্করণ প্রকাশিত হয়। দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয় ১৮৬৪ খৃষ্টাব্দে। দ্বিতীয় সংস্করণ অন্য প্রকাশক কর্তৃক প্রকাশিত হয়; ফলে প্রথম সংস্করণের 'বিজ্ঞাপন'টিও পরিত্যক্ত হয়। দ্বিতীয় সংস্করণে উল্লেখযোগ্য পরিবর্তন দেখা যায় না। বর্তমান সংস্করণে দ্বিতীয় সংস্করণের পাঠই গৃহীত হয়েছে।

**কৃষ্ণকুমারী** নাটক। মধুসূদনের শেষ পূর্ণাঙ্গ নাটক। 'মধু-স্মৃতি'র লেখক নগেন্দ্রনাথ সোমের মতে 'ইহাই তাঁহার সর্বোৎকৃষ্ট নাটক। এখানি বঙ্গভাষার প্রথম ঐতিহাসিক ও বিষাদান্ত নাটক (ট্র্যাজেডি)। ১৮৬০ খৃষ্টাব্দের ৬ই আগস্ট তারিখে আরম্ভ করিয়া তিনি ৭ই সেপ্টেম্বর অর্থাৎ ঠিক এক মাসে, ইহা সম্পূর্ণ করেন। কিন্তু ১৮৬১ খৃষ্টাব্দের শেষভাগে গ্রন্থাকারে মুদ্রিত ও প্রকাশিত হয়'। কৃষ্ণকুমারী নাটকের প্রথম মুদ্রণের ব্যয়ভারও বহন করেছিলেন যতীন্দ্রমোহন ঠাকুর।

পদ্মাবতী নাটক রচনার পর ১৮৬০ খৃষ্টাব্দের ১৫ই মে তারিখে লেখা একখানি পত্রে মধুসূদন রাজনারায়ণ বসুকে লিখেছিলেন— '. . . If I should live to write other dramas, you may rest assured, I shall not allow myself to be bound down by the dicta of Mr. Viswanath of the Sahitya-Darpan. I shall look to the great dramatists of Europe for models' [জীবন-চরিত', ৪র্থ সং, পৃঃ ৩১৭]। কৃষ্ণকুমারী নাটক রচনায় মধুসূদন এই প্রতিজ্ঞা রক্ষা করেছিলেন। এই নাটক-পরিকল্পনার ক্ষেত্রে সংস্কৃত নাট্যাদর্শ যথাসম্ভব পরিত্যক্ত হয়েছিল।

নাটকের আখ্যান-আহরণে মধুসূদনের আগ্রহ পুরাণ থেকে কিভাবে ইতিহাসের অভিমুখী হয়, তাঁর জীবন-চরিতকার তার বিবরণ লিপিবদ্ধ করে গেছেন। কৃষ্ণকুমারী রচনার আগে মধুসূদন মুস্লিম ইতিহাস থেকে সম্রাট আলতামাসের কন্যা, সুলতানা রিজিয়ার চরিত্র অবলম্বনে একখানি নাটকের কিছু অংশ রচনা করে সেকালের শ্রেষ্ঠ নট কেশবচন্দ্র গঙ্গোপাধ্যায় এবং মহারাজা যতীন্দ্রমোহন ঠাকুর এবং রাজা ঈশ্বরচন্দ্র সিংহকে দেখাবার জন্য পাঠান। কিন্তু এই নাটক সম্পর্কে কেউ-ই তেমন উৎসাহ প্রকাশ করলেন না। বরং কেশববাবু একখানি পত্রে মধুসূদনকে রাজপুত ইতিহাস থেকে উপকরণ সংগ্রহের উপদেশ দিলেন। কেশবচন্দ্রের সেই পত্রের অংশঃ 'By the bye, a thought strikes me. Can't we call out a sub-

ject from the history of the Rajputs? I believe the field is pretty extensive and may yield innumerable hints for the imagination of a virtue like yourself'. [জীবন-চরিত', পৃঃ ৪৪২] রাজপুত ইতিহাস অবলম্বনে কৃষ্ণকুমারী নাটক রচনা কেশবচন্দ্রের এই উপদেশের ফলশ্রুতি।

প্রথম সংস্করণের 'কৃষ্ণকুমারী নাটক'-এর পৃষ্ঠা-সংখ্যা ছিল ১১৫ এবং আখ্যা-পত্রখানি ছিল এই রকমঃ

কৃষ্ণকুমারী নাটক।
শ্রীমাইকেল মধুসূদন দত্ত
প্রণীত।
আপরিতোষাদ্বিদুষাং ন সাধু মন্যে প্রয়োগবিজ্ঞানম্।
বলবদপি শিক্ষিতানামাত্মন্যপ্রত্যয়ং চেতঃ। কালিদাস।
কলিকাতা।
শ্রীযুক্ত ঈশ্বরচন্দ্র বসু কোং বহুবাজারস্থ ১৮২ সংখ্যক
ভবনে ষ্ট্যান্‌হোপ যন্ত্রে যন্ত্রিত।
সন ১২৬৮ সাল।

কেশবচন্দ্র গঙ্গোপাধ্যায় ছিলেন নিজে জ্ঞানী এবং গুণী এবং সর্বোপরি মধু-প্রতিভার গুণমুগ্ধ অনুরাগী। তা' ছাড়া কৃষ্ণকুমারী নাটক রচনার প্রেরণাও মধুসূদন কেশবচন্দ্রের কাছ থেকেই পেয়েছিলেন। তাই কৃতজ্ঞতার নিদর্শনস্বরূপ এই নাটকখানি তিনি কেশবচন্দ্রকেই উৎসর্গ করেছিলেন। 'মঙ্গলাচরণ'-এ কৃতজ্ঞতা স্বীকার করা ছাড়াও একখানি পত্রে মধুসূদন কেশবচন্দ্রকে লিখেছিলেন— My dear Gangooly. Here is Kissen Cumari—your Kissen Cumari. I dedicate her to the first actor of the age, to a Gentleman of whose friendship I am proud, and whose modesty, cheerfulness and talents endear him to all who know him . . . ,

কৃষ্ণকুমারী নাটকের গানগুলির রচয়িতা কে, সে সম্পর্কে দু' প্রকার অভিমত প্রচলিত আছে। মধুসূদনের জীবন-চরিতকার বলেছেন—'কৃষ্ণকুমারীর সঙ্গীতগুলি মহারাজা যতীন্দ্র-মোহন ঠাকুরের রচিত'। কিন্তু 'মধু-স্মৃতি'র লেখক ভিন্ন অভিমত প্রকাশ করেছেন। তাঁর কথায়—'এই ঐতিহাসিক ও বিষাদান্ত নাটকে মধুসূদন প্রাচীন আদর্শে রচিত কয়েকটি সুমধুর সঙ্গীত সন্নিবিষ্ট করিয়াছিলেন। তন্মধ্যে দুইটি সঙ্গীত মহারাজা যতীন্দ্রমোহনের রচিত। [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ১১৯] গ্রন্থের মঙ্গলাচরণ অংশে মধুসূদন লিখেছিলেন—'এ কাব্যেও আমি সঙ্গীত ব্যতীত পদ্য রচনা পরিত্যাগ করিয়াছি'। এই উক্তির দ্বারা 'মধু-স্মৃতি'-প্রণেতার উক্তিই সমর্থিত হয়।

কৃষ্ণকুমারী নাটক বেলগাছিয়া নাট্যশালায় অভিনীত হয়নি। কৃষ্ণকুমারীর রচনা শেষ হবার কয়েক মাসের মধ্যেই (মার্চ, ১৮৬১) পাইকপাড়ার ছোট রাজা ঈশ্বরচন্দ্র সিংহের অকালমৃত্যু ঘটে এবং তারপর বেলগাছিয়া নাট্যশালাও বন্ধ হয়ে যায়। সম্ভবত বেলগাছিয়া নাট্যশালায় কৃষ্ণকুমারী নাটক অভিনীত না হবার এটাই প্রধান কারণ। শোভাবাজার প্রাইভেট থিয়েট্রিক্যাল সোসাইটির উদ্যোগে ১৮৬৭ খৃষ্টাব্দের ৮ই ফেব্রুয়ারি এই সোসাইটির নাট্যশালায় মধুসূদনের 'কৃষ্ণকুমারী নাটক' সর্বপ্রথম অভিনীত হয়। ১১ই ফেব্রুয়ারি তারিখের 'হিন্দু প্যাট্রিয়ট' পত্রিকায় এই অভিনয়ের প্রশংসামূলক সংবাদ প্রকাশিত হয়। ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় তাঁর 'বঙ্গীয় নাট্যশালার ইতিহাস' গ্রন্থে জানিয়েছেন যে, জোড়াসাঁকোর ঠাকুর বাড়িতেও একবার 'কৃষ্ণকুমারী নাটক'-এর অভিনয় হয়। সেই অভিনয়ে জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর কৃষ্ণকুমারীর মায়ের

ভূমিকায় অভিনয় করেন। এর পর ১৮৭২ খৃষ্টাব্দের ডিসেম্বর মাসে কলকাতায় সাধারণ
ভূমিকায় অভিনয় করেন। এর পর ১৮৭২ খৃষ্টাব্দের ডিসেম্বর মাসে কলকাতায় সাধারণ
রঙ্গালয় স্থাপিত হলে একাধিকবার কৃষ্ণকুমারী নাটকের অভিনয় অনুষ্ঠিত হয়। সাধারণ রঙ্গালয়ে (ন্যাশনাল থিয়েটার) প্রথম অভিনয়ের দিন ছিল ১৮৭৩ খৃষ্টাব্দের ২২-এ ফেব্রুয়ারি, শনিবার। এই অভিনয়ে নট-নাট্যকার গিরিশচন্দ্র ঘোষ ভীমসিংহের ভূমিকায় অবতীর্ণ হন।

মধুসূদনের জীবদ্দশায় 'কৃষ্ণকুমারী নাটক'-এর তিনটি সংস্করণ প্রকাশিত হয়। দ্বিতীয় এবং তৃতীয় সংস্করণের প্রকাশকাল যথাক্রমে ১২৭২ এবং ১২৭৬ বঙ্গাব্দ। তৃতীয় সংস্করণের পাঠই বর্তমান সংস্করণে আদর্শরূপে গৃহীত হয়েছে।

**বীরাঙ্গনা কাব্য।** গ্রন্থাকারে প্রথম প্রকাশকাল ১৮৬২ খৃষ্টাব্দ।

এই অভিনব কাব্য সম্পর্কে 'মধু-স্মৃতি'র লেখক জানিয়েছেন—"জেম্স লেনের বাটীতে অবস্থানকালে ১৮৬১ খৃষ্টাব্দে মধুসূদন তাঁহার অপূর্ব প্রীতিপ্রদ কাব্য 'বীরাঙ্গনা' রচনা করেন এবং পর বৎসরের প্রারম্ভে ইহা গ্রন্থাকারে মুদ্রিত ও প্রকাশিত হয়"। ১৮৬১ খৃষ্টাব্দের ২৯-এ আগস্ট রাজনারায়ণ বসুর কাছে লেখা একখানি পত্রের বক্তব্য থেকে মনে হয় তখনও পর্যন্ত কবি তাঁর পরবর্তী কাব্যের বিষয়বস্তু নির্বাচন সম্পর্কে নিশ্চিত হতে পারেননি। কবি লিখেছিলেন- '. . . many of our friends are at me to dash out again. But the question is on what subject ?' [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৪৯৩]। ঐ পত্রে তিনি আরও লেখেন যে অনেকে ভিন্ন ভিন্ন বিষয়বস্তুর প্রস্তাব করছেন। তবে তিনি 'সিংহল বিজয়' বিষয় নিয়েই কাব্য রচনায় আগ্রহী। সুতরাং 'বীরাঙ্গনা কাব্যের' পরিকল্পনা যে ঐ সময়ের পরবর্তীকালের তা' সহজেই অনুমেয়। 'বীরাঙ্গনা' ১৮৬১-র শেষের দিকে রচিত হয়েছিল।

তিলোত্তমাসম্ভব কাব্য এবং মেঘনাদবধ কাব্য রচনার পরেও হয়তো কবির মনে হয়েছিল যে বাংলা ভাষায় অমিত্রাক্ষর ছন্দের স্থায়ী প্রতিষ্ঠার জন্য অমিত্রাক্ষর ছন্দে আরও কাব্য রচনা প্রয়োজন। সেই জন্য তিনি 'সিংহল বিজয়' কাব্য রচনায় আত্মনিয়োগ করেন। কিন্তু লিখতে বসে বিষয়বস্তু মনঃপূত না হওয়ায় সে প্রয়াস তিনি পরিত্যাগ করেন।

নানা বিদেশী ভাষায় মধুসূদনের ব্যুৎপত্তি ছিল গভীর এবং বিশেষভাবে তিনি ছিলেন ইতালীয় কাব্যের একজন অনুরক্ত পাঠক। 'সিংহল বিজয়'-এর প্রতি বিতৃষ্ণ হবার পরেই তাঁর মনোযোগ আকৃষ্ট হয় প্রাচীন রোমক কবি ওভিডের (Publius Ovidius Naso: 43 B.C.—17 A.D.) বীর-পত্রাবলীর (Heroic Epistles) প্রতি। পত্রাকারে রচিত এই কাব্যের মধ্যে স্বাধিকার-সচেতনা নারী-হৃদয়ের অবরুদ্ধ আবেগের বাঙ্ময় স্পন্দন রেনেসাঁস-সচেতন মধুসূদনের কল্পনালোকে এক অভিনবত্বের স্বাদ এনে দেয়। তিনি বাংলা ভাষায় এই অভিনব কাব্যধারা প্রবর্তনের জন্য সচেষ্ট হন। 'বীরাঙ্গনা কাব্য' সেই চেষ্টার সার্থক ফসল।

বীরাঙ্গনা কাব্যের অন্তর্গত প্রত্যেক পত্র রচয়িত্রী বিচিত্র ভাবময়ী ভারতীয় পৌরাণিক নারী। মধুসূদনের জীবন-চরিতকার যথার্থই বলেছেন—'বীরাঙ্গনা শব্দটি শুনিবামাত্র আমাদিগের সমরাঙ্গন-বিহারিণী রানী দুর্গাবতীর অথবা ঝান্সির রানী লক্ষ্মীবাঈ-এর ন্যায় রমণীকে স্মরণ হয়। কিন্তু মধুসূদন বীরাঙ্গনা শব্দ এরূপ অর্থে ব্যবহার করেন নাই'।

বীরাঙ্গনা কাব্যের পরিকল্পনা সম্পর্কে মধুসূদন একখানি পত্রে (তারিখবিহীন) রাজনারায়ণকে লিখেছিলেন— '. . . But within the last few weeks, I have been scribbling a thing to be called 'বীরাঙ্গনা' i.e. Heroic Epistles from the most noted Puranic women to their lovers or lords. They are to be twenty-one Epistles, and I have finished eleven. These are being

printed off, for I have no time to finish the remainder'. [জীবন-চরিত, ৪র্থ সং, ৫২৪-২৫]। সত্যিই তিনি বাকী অংশ সম্পূর্ণ করে যাবার সময় পাননি। 'বীরাঙ্গনা কাব্যের' মূল পত্রাবলী সংখ্যায় এগারো। তারপর তিনি আরও কয়েকখানি পত্রিকা রচনায় রত হন। কিন্তু প্রত্যেক পত্রই অসম্পূর্ণ রচনা।

মধুসূদন যাঁর কাছে চিরকৃতজ্ঞ ছিলেন, নারীর বন্ধনমুক্তি-আন্দোলনের পুরোধা সেই প্রাতঃস্মরণীয় ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরকে তিনি বীরাঙ্গনা কাব্যখানি উৎসর্গ করেছিলেন।

প্রথম সংস্করণের গ্রন্থের মোট পৃষ্ঠা-সংখ্যা ছিল ৭০ এবং আখ্যাপত্র ছিল এই রকমঃ

বীরাঙ্গনা কাব্য।

শ্রীমাইকেল মধুসূদন দত্ত

প্রণীত।

"লেখ্যপ্রস্থাপনৈঃ—

—নার্য্যা ভাবাভিব্যক্তিরিষ্যতে।।" সাহিত্য দর্পণং।

কলিকাতা।

শ্রীযুত ঈশ্বরচন্দ্র বসু কোং বহুবাজারস্থ ১৮২ সংখ্যক ভবনে

ষ্ট্যান্‌হোপ যন্ত্রে যন্ত্রিত।

সন ১২৬৮ সাল।

মধুসূদনের জীবদ্দশায় বীরাঙ্গনা কাব্যের তিনটি সংস্করণ প্রকাশিত হয়,—দ্বিতীয় সংস্করণ ১২৭৩ বঙ্গাব্দে এবং তৃতীয় সংস্করণ ১২৭৫ বঙ্গাব্দে (১৫ই জানুয়ারি ১৮৬৯)। তৃতীয় সংস্করণ থেকে 'সাহিত্য দর্পণের' উদ্ধৃতিটি পরিত্যক্ত হয়।

'বীরাঙ্গনা মেঘনাদবধ ও ব্রজাঙ্গনা-কাব্যের সংযোগসূত্রস্বরূপ এবং মধুসূদনের প্রতিভার গম্ভীর এবং কোমল অংশের সম্মিলন-স্থল'। [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৪৯৯]

বর্তমান সংস্করণে বীরাঙ্গনা কাব্যের তৃতীয় সংস্করণের পাঠই আদর্শরূপে গৃহীত হয়েছে।

**চতুর্দশপদী কবিতাবলী**। গ্রন্থাকারে প্রথম প্রকাশকাল আগস্ট, ১৮৬৬।

ব্ল্যাঙ্ক ভার্সের আদর্শে বাংলা ভাষায় অমিত্রাক্ষর ছন্দ প্রবর্তন যেমন মধুসূদনের অবিস্মরণীয় অবদান, পাশ্চাত্য সনেটের আদর্শে চতুর্দশপদী কবিতার প্রবর্তনও তেমনি তাঁর পক্ষে একটি গণনীয় কীর্তিবিশেষ।

১৮৬০ খৃষ্টাব্দেই মধুসূদনের মনে সনেটের আদর্শে চতুর্দশপদী কবিতা রচনার প্রেরণা জাগে। কিন্তু সেই প্রেরণা অজস্র রচনায় মুকুলিত হয়ে ওঠে কবির ইউরোপ প্রবাসকালে—১৮৬৫ খৃষ্টাব্দে।

তখন মেঘনাদবধ কাব্যের দু'টি সর্গ এবং কৃষ্ণকুমারী নাটক রচনা সম্পূর্ণ হয়ে গেছে। কবি মেঘনাদবধ কাব্যের তৃতীয় সর্গ রচনায় হাত দিয়েছেন। এই সময় একখানি পত্রে (তারিখবিহীন—তবে ১৮৬০-এর শেষ ভাগ বলে অনুমিত) কবি তাঁর বন্ধু রাজনারায়ণকে লেখেন—'All my idle things find Patrons and Customers. I want to introduce the sonnet into our language and, some mornings ago, made the following:—' [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৪৭৭] এরপর তিনি 'কবি-মাতৃভাষা' শীর্ষক কবিতাটি (যার প্রারম্ভিক পংক্তিঃ 'নিজাগারে ছিল মোর অমূল্য-রতন') উদ্ধৃত করে বন্ধুর অভিমত জানবার উদ্দেশ্যে লেখেন— 'What say you to this my good friend! In my humble opinion, if cultivated by men of genius, our sonnet in time would rival the Italian'. প্রসঙ্গত উল্লেখযোগ্য যে এই 'কবি-মাতৃভাষা' শীর্ষক কবিতাটি পরবর্তীকালে পরিমার্জিত হয়ে বিখ্যাত 'বঙ্গভাষা' শীর্ষক কবিতায় (যার প্রারম্ভিক পংক্তি

'হে বঙ্গ ভাণ্ডারে তব বিবিধ রতন ;—) রূপান্তরিত হয়। প্রাক্-রূপের সঙ্গে পরিমার্জিত রূপের পার্থক্যটি লক্ষণীয়।

উপরি-উক্ত পত্র থেকেই জানা যায় যে, মধুসূদন সে সময় ইতালীয় ভাষা ও সাহিত্যের অনুশীলনে রত এবং কবি ট্যাসোর মূল কাব্যও পাঠ করেছেন। সুতরাং সনেটের আদর্শে 'চতুর্দশপদী' রচনার মানসিক প্রস্তুতি এই সময়েই হয়েছিল। কিন্তু যথাযোগ্য প্রয়াস শুরু করতে তাঁকে প্রায় পাঁচ বছর অপেক্ষা করতে হয়েছিল।

১৮৬৫ খৃষ্টাব্দে কবি যখন ফ্রান্সের অন্তর্গত 'ভরসেলস্' নগরীতে (Versailles) বাস করছিলেন, তখনই ব্যাপক অভিনিবেশ সহকারে চতুর্দশপদী কবিতা রচনায় রত হন। ১৮৬৫-র ২৬-এ জানুয়ারি ভরসেলস্ নগরী থেকে বন্ধু গৌরদাস বসাকের কাছে একখানি পত্রে কবি লেখেন— " . . . I have been lately reading Petrarca—the Italian Poet, and scribbling some 'sonnets' after his manner. . . . I dare say, the sonnet 'চতুর্দশপদী' will do wonderfully well in our language." [জীবন-চরিত ৪র্থ সং, পৃঃ ৫৭৫]। ঐ পত্রেই তিনি জানান যে তিনি বন্ধুদের দেখাবার জন্য তিনটি সনেট পাঠিয়ে দিচ্ছেন।

কিন্তু মধুসূদন যে চারটি সনেট বা চতুর্দশপদী কবিতা পাঠিয়েছিলেন তার প্রমাণ মেলে গৌরদাসের কাছে লেখা যতীন্দ্রমোহনের একখানি পত্রে। গৌরদাসের কাছ থেকে মধুসূদন-প্রেরিত চতুর্দশপদী কবিতা পেয়ে এবং পড়ে যতীন্দ্রমোহন লিখেছিলেন 'I have peused the four sonnets with attention and I should think they are fully worthy of our Poet's Pen. . . . ? [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ২৭৭]। সেই চারটি চতুর্দশপদী কবিতার মধ্যে দু'টি কবিতা রাজেন্দ্রলাল মিত্র তাঁর 'রহস্য-সন্দর্ভ' পত্রিকায় (১৯২১ সম্বৎ, ২য় পর্ব, ২১ খণ্ড, পৃঃ ১০৬) মুদ্রিত করে ভূমিকায় লিখেছিলেন—'...তাঁহার এই অভিনব কবিতা তাঁহার কবিত্ব-মার্তণ্ডের অনুপযুক্ত অংশু নহে।'

'ভরসেল্‌স' নগরীতে বাসকালে অল্প সময়ের মধ্যেই কবি শতাধিক চতুর্দশপদী রচনা করেন এবং তাঁর প্রবাসকালেই ষ্ট্যান্‌হোপ প্রেসের স্বত্বাধিকারী ঈশ্বরচন্দ্র বসু সেগুলি গ্রন্থাকারে প্রকাশ করেন।

প্রথম সংস্করণে চতুর্দশপদী কবিতাবলীর সঙ্গে কয়েকটি অসমাপ্ত কাব্যও একই সঙ্গে গ্রন্থাকারে প্রকাশিত হয় এবং গ্রন্থের মোট পৃষ্ঠা-সংখ্যা ছিল ১+১২২। প্রথম সংস্করণে বিধৃত কবিতাগুলি তিনটি ভাগে বিন্যস্ত ছিল—১) উপক্রম। এই ভাগে মধুসূদনের স্বহস্তাক্ষরে মুদ্রিত দু'টি সনেট (বর্তমান সংস্করণের ১ এবং ২ সংখ্যক) ছিল। ২) চতুর্দশপদী কবিতাবলি। এই ভাগে একশ'টি চতুর্দশপদী কবিতা। (বর্তমান সংস্করণের ৩ থেকে ১০২ পর্যন্ত) ছিল। ৩) অসমাপ্ত কাব্যাবলি। এই অংশে দু'টি অসমাপ্ত কাব্য (সুভদ্রা-হরণ এবং তিলোত্তমাসম্ভব) এবং তিনটি নীতিগর্ভ কবিতা ছিল। কবিতা ক'টির নামঃ 'ময়ূর ও গৌরী', 'কাক ও শৃগালী' এবং 'রসাল ও স্বর্ণলতিকা'।

এই গ্রন্থের দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয় ১৮৬৯ খৃষ্টাব্দের মার্চ মাসে। সামান্য কিছু পাঠান্তর ছাড়া দ্বিতীয় সংস্করণের লক্ষণীয় পরিবর্তন হলোঃ ১) উপক্রম এবং চতুর্দশপদী কবিতাবলি-অংশের সংযুক্তি, ২) অসমাপ্ত কাব্যাবলি-অংশের বর্জন। এই সময় কবি স্বদেশে ফিরে এসেছেন। সেই জন্য মনে হয়, দ্বিতীয় সংস্করণের এই রূপান্তর স্বয়ং কবির অনুমোদিত।

প্রথম সংস্করণের গ্রন্থের আখ্যাপত্রটি ছিল এই রকমঃ

চতুর্দশপদী-কবিতাবলি।
শ্রীমাইকেল মধুসূদন দত্ত
প্রণীত।
কলিকাতা।
শ্রীযুত ঈশ্বরচন্দ্র বসু কোং ষ্ট্যান্‌হোপ যন্ত্রে
মুদ্রিত।
সন ১২৭৩ সাল, ইংরাজী ১৮৬৬।

চতুর্দশপদী কবিতাবলী গ্রন্থাকারে প্রকাশিত হবার পর 'সাহিত্য' 'সমাজ-দর্পণ' 'রহস্য-সন্দর্ভ' প্রভৃতি সমকালীন সাময়িক পত্রিকায় যে সমস্ত সমালোচনা প্রকাশিত হয়, সেগুলি অকপট স্বীকৃতির স্বাক্ষরে সমুজ্জ্বল। 'মধু-স্মৃতি'র লেখক যথার্থই বলেছেন—"বলিলে অত্যুক্তি হয় না যে, মধুসূদনের 'চতুর্দশপদী কবিতাবলী' বিদেশীয় ছাঁচে ঢালা খাঁটি বাঙ্গালা কবিতা—বিদেশীয় পাত্রে দেশীয় পরমান্ন। ইহাকে বাঙ্গালার প্রাচীন ও নব্য-কবিতার গ্রন্থি-বন্ধন বলিলে, ইহার প্রকৃত পরিচয় প্রদান করা হয়।'

বর্তমান সংস্করণে দ্বিতীয় সংস্করণের পাঠই আদর্শরূপে গৃহীত হয়েছে।

**হেক্‌টর-বধ**। গ্রন্থাকারে প্রথম প্রকাশকাল সেপ্টেম্বর, ১৮৭১।

কিন্তু উৎসর্গ-পত্র থেকে জানা যায় যে কবি চার বছর আগে অর্থাৎ ১৮৬৭ খৃষ্টাব্দে এই গ্রন্থ রচনায় রত হন। সেই সময়ে গ্রন্থখানি অসম্পূর্ণ অবস্থায় ছিল। চার বছরের মধ্যে কবি অসম্পূর্ণ অংশটুকু সম্পূর্ণ করে উঠতে পারেননি। গ্রন্থখানি অসম্পূর্ণ অবস্থাতেই মুদ্রিত হয়ে প্রকাশিত হয়।

ইউরোপ-যাত্রার পূর্বে 'বীরাঙ্গনা কাব্য' রচনার সময়েই মধুসূদন অনুভব করেছিলেন যে তাঁর কবি-জীবনের যবনিকা-পতন আসন্ন। বাক্‌দেবী সরস্বতীকে বিদায় দিয়ে ধনদা লক্ষ্মীর সেবায় আত্মনিয়োগ করতে হবে। এই সময় একখানি পত্রে (তারিখবিহীন) কবি রাজনারায়ণকে লেখেন— 'But I suppose, my poetical career is drawing to a close. I am making arrangements to go to England to study for the Bar and must bic adieu to the Muse!' [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৫২৫] সুতরাং 'হেক্‌টর-বধ' মধুসূদনের স্তিমিত শক্তির কাব্য এবং তাঁর জীবদ্দশায় মুদ্রিত ও প্রকাশিত শেষ গ্রন্থ।

গ্রীক কবিগুরু হোমরের 'ঈলিয়াস্‌' নামীয় কাব্যের বিষয়বস্তু অবলম্বনে রচিত এবং ছয়টি পরিচ্ছেদে সমাপ্ত এই গ্রন্থখানি কবি তাঁর সহপাঠী এবং বাল্যবন্ধু ভূদেব মুখোপাধ্যায়কে উৎসর্গ করেছিলেন। এই গ্রন্থখানি পেয়ে ভূদেব চুঁচুড়া থেকে মধুসূদনের কাছে যে পত্র লেখেন (২৮-এ মার্চ, ১৮৭২) সেখানি ঐ বছরের ২৬-এ এপ্রিল তারিখে 'এডুকেশন গেজেট'-এ প্রকাশিত হয়।

মধুসূদনের জীবদ্দশায় হেক্‌টর-বধের একটি মাত্র সংস্করণ প্রকাশিত হয় এবং সেই সংস্করণের পৃষ্ঠা সংখ্যা ছিল ১০৫। গ্রন্থের আখ্যাপত্রটি ছিল এই রকমঃ

হেক্‌টর-বধ,
অথবা
ঈলিয়াস নামক মহাকাব্যের উপাখ্যান-ভাগ।
(গ্রীক হইতে)
শ্রীমাইকেল মধুসূদন দত্ত প্রণীত।
"The Tale of Troy Divine".—Milton.
কলিকাতা।

শ্রীযুক্ত ঈশ্বরচন্দ্র বসু কোং বহুবাজারস্থ ২৪৯ সংখ্যক ভবনে
ইষ্ট্যান্‌হোপ যন্ত্রে মুদ্রিত ও প্রকাশিত।
১৮৭১


"যিনি 'মেঘনাদবধ কাব্য' রচনা করিয়াছিলেন, অলঙ্কার সমন্বিত গদ্য রচনায় 'হেক্‌টর-বধ' তাঁহার হাতে-খড়ি। আর হাতে-খড়িতেই তাঁহার গদ্য-রচনার চিরাবসান হইয়াছে।" [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ৩৭১-৭২]।

**মায়া-কানন।** কবির তিরোধানের পর ১৮৭৪ খৃষ্টাব্দের মার্চ মাসে প্রথম গ্রন্থাকারে প্রকাশিত।

'মায়া-কানন' মধুসূদনের স্বতঃস্ফূর্ত রচনা নয়। এই গ্রন্থ-রচনার প্রেরণা-উৎস সম্পর্কে জানা যায়—"কলিকাতার বিখ্যাত 'বাবু' আশুতোষ দেবের দৌহিত্র শরৎচন্দ্র ঘোষ ১৮৭২ খৃষ্টাব্দের শেষভাগে কতিপয় বন্ধুর সহযোগে ইংরাজি ধরনের এক নাট্যশালা স্থাপন করেন, ইহার নাম বেঙ্গল থিয়েটার।...এই নাট্যশালার জন্য 'মায়া-কানন' ও 'বিষ না ধনুর্গুণ' নামক দুইখানি নাটক রচনায় মধুসূদন হস্তক্ষেপ করেন। এই সময় নাট্যশালার কর্তৃপক্ষের প্রদত্ত অগ্রিম পারিশ্রমিকে মধুসূদনের যথেষ্ট উপকার হইয়াছিল।" [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ৩৯০]।

'মায়া-কানন' সম্পর্কে মধুসূদনের জীবন-চরিতকার বলেছেন—'...নিজের বিষাদময় জীবনের প্রতিবিম্বপাত করিয়াই তিনি স্বরচিত গ্রন্থ সম্পূর্ণ করিয়াছেন'। কয়েক ছত্র পরেই আবার তিনি বলেছেন—'তিনি মায়া-কানন স্বয়ং সম্পূর্ণ করিয়া যাইতে পারেন নাই। তাহার অসম্বদ্ধ কতকগুলি অংশ সম্পূর্ণ করিয়াছিলেন মাত্র। বঙ্গরঙ্গভূমির অধ্যক্ষগণ, সেই সকল খণ্ডিত অংশ স্বেচ্ছানুরূপ সংযোজিত করিয়া তাঁহার মৃত্যুর পর, তাহা গ্রন্থাকারে প্রকাশ করিয়াছিলেন।' [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৬০৮] এই উক্তির মধ্যে স্ববিরোধের আভাস আছে। প্রথম সংস্করণের 'বিজ্ঞাপন'-এর বক্তব্যের সঙ্গে জীবন-চরিতকারের উক্তি মিলিয়ে পড়লে মনে হয় মধুসূদন 'মায়া-কানন' রচনা নিজেই সম্পূর্ণ করে গিয়েছিলেন। তবে রোগশয্যায় শায়িত অবস্থায় ছিলেন বলে পরিমার্জনার সুযোগ পাননি। অভিনয়ের আগে রঙ্গালয় কর্তৃপক্ষের অনুরোধে সেই পরিমার্জনার কাজটি করেন সংবাদ-প্রভাকর পত্রিকার সহ-সম্পাদক ভুবনচন্দ্র মুখোপাধ্যায়।

১৮৭৪ খৃষ্টাব্দের ১৮ই এপ্রিল বেঙ্গল থিয়েটারে এই নাটকের প্রথম অভিনয় হয়। দ্বিতীয় অভিনয় হয় ঠিক এক সপ্তাহ পরে ২৫-এ এপ্রিল। প্রথম অভিনয়ের আগের দিন। 'ইংলিশম্যান' পত্রে এইভাবে বিজ্ঞাপন প্রকাশিত হয়ঃ

> "The Bengal Theatre,—. . . . Next Saturday. Maya Kanana, or the Enchanted grove, the posthumous production of the late Michael Modusudan Datta, will be produced".

[বঙ্গীয় নাট্যশালার ইতিহাসঃ ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, ৪র্থ সং, পৃঃ ১৩৩]।

প্রথম সংস্করণের 'মায়া-কানন'-এর পৃষ্ঠা-সংখ্যা ছিল ১১৭ এবং আখ্যাপত্রটি ছিল এই রূপ :

মায়া-কানন
মাইকেল মধুসূদন দত্ত
প্রণীত।
শ্রীশরৎচন্দ্র ঘোষ
ও

শ্রীঅখিলনাথ চট্টোপাধ্যায় কর্তৃক
প্রকাশিত।
নূতন বাঙ্গালা যন্ত্র
কলিকাতা,—মাণিকতলা ষ্ট্রীট নং ১৪৮।
সম্বৎ ১৯৩০।

প্রকাশকদ্বয়ের স্বাক্ষরিত একটি 'বিজ্ঞাপন'ও গ্রন্থের সঙ্গে মুদ্রিত হয়েছিল। 'বিজ্ঞাপন'টির ভাষা ছিল এই প্রকার:

"বঙ্গ-কবি-শিরোমণি ও সুপ্রসিদ্ধ বঙ্গীয় নাট্যকার মাইকেল মধুসূদন দত্ত পীড়িতশয্যায় শয়ন করিয়া 'মায়াকানন' নামে এই নাটকখানি রচনা করেন। বঙ্গরঙ্গভূমিতে অভিনীত হইবার উদ্দেশে আমরাই তাঁহাকে দুইখানি উৎকৃষ্ট নাটক প্রণয়ন করিতে অনুরোধ করিয়াছিলাম। তদনুসারে তিনি 'মায়াকানন' নামে এই নাটক ও 'বিষ না ধনুর্গুণ' নামে আর একখানি নাটকের কতক অংশ রচনা করেন। লেখা সমাপ্ত হইবার অগ্রে তাঁহাকে উপযুক্ত মূল্য দিয়া এবং পীড়া-কালীন সাহায্য দান করিয়া আমরা উভয়ে ঐ দুই নাটকের অধিকারিত্ব স্বত্ব ও বঙ্গরঙ্গভূমে অভিনয়ের অধিকার ক্রয় করিয়াছি।

নগরীর সুনামলব্ধ নূতন বাঙ্গালা যন্ত্রে উৎকৃষ্ট কাগজে সুন্দর অক্ষরে মায়াকানন মুদ্রিত হইয়া প্রচারিত হইল। গ্রন্থকারের জীবনকালের মধ্যে এখানি প্রকাশ করিতে পারা গেল না, বড় আক্ষেপ থাকিয়া গেল। মায়াকানন বিয়োগান্ত নাটক ; ইহার অন্তর্গত করুণ রস পাঠ করিয়া কোনক্রমে অশ্রু সংবরণ করা যায় না। পরিশেষে স্বীকার্য্য যে, সংবাদ-প্রভাকরের সহ-সম্পাদক শ্রীযুক্ত ভুবনচন্দ্র মুখোপাধ্যায় বিশেষ পরিশ্রম স্বীকার করিয়া ইহার আদ্যোপান্ত দেখিয়া দিয়াছেন। 'বিষ না ধনুর্গুণ' সমাপ্ত করিয়া শীঘ্র প্রকাশ করা যাইবে।"

কলিকাতা। শ্রীশরচ্চন্দ্র ঘোষ
পৌষ,—১২৮০। শ্রীঅখিলনাথ চট্টোপাধ্যায়
প্রকাশক।

বাংলার সাহিত্য-মঞ্চে মধুসূদনের প্রবেশ ও প্রস্থান,—দুই-ই 'নাটকীয়'। তবে প্রবেশটি 'শর্মিষ্ঠা নাটক'-এর মতো হর্ষান্তিক, আর প্রস্থানটি 'মায়া-কানন'-এর মতোই বিষাদান্তিক।

**২) গ্রন্থাকারে অপ্রকাশিত কবিতাবলী**

**বর্ষাকাল** ও হিমঋতু। কবির বাল্যবয়সের রচনা। 'বর্ষাকাল' সম্পর্কে মধুসূদনের জীবন-চরিতকার ব[illegible]—"ছাত্রাবস্থায় মধুসূদন বাঙ্গালা ভাষার কিছুমাত্র অনুশীলন করেন নাই। বাঙ্গালা ভাষা অশিক্ষিতের এবং বর্বরের ভাষা এবং তাহা বিস্মৃত হওয়াই ভালো, হিন্দু কলেজের অন্য অনেক ছাত্রের ন্যায় তাঁহারও এই সংস্কার ছিল। একবার মাত্র তাঁহার প্রিয় সুহৃদ্ গৌরদাস বাবুর অ[illegible] বর্ষাঋতু বর্ণনাচ্ছলে তিনি নিম্নলিখিত কবিতাটি রচনা করিয়াছিলেন। ইংরাজীতে [illegible] acrostic বলে, কবিতাটি সেই শ্রেণীর। ইহাতে যে কয়টি পংক্তি আছে, তাহার প্রথম [illegible]গুলি একত্র করিলে 'গউরদাস বসাক' এইরূপ হইবে।" [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ১০০ [illegible] চরিতকারের মতে এইটি 'মেঘনাদবধ-রচয়িতা'র প্রথম বাঙ্গালা রচনা।

**কবি-মাতৃ**[illegible]কাল ১৮৬০ খৃষ্টাব্দের শেষ ভাগ বলে অনুমিত। তখন 'কৃষ্ণকুমারী নাটক' রা[illegible]ণ' হয়ে গেছে ; 'মেঘনাদবধ কাব্যে'র দু'টি সর্গ রচনা করে কবি তৃতীয় সর্গ রচনায় হ[illegible]ছেন। এই সময় বন্ধু রাজনারায়ণ বসুকে লেখা একখানি তারিখবিহীন পত্রে (কোনও [illegible]রে লেখা) এই কবিতাটি উদ্ধৃত করে বলেন যে কয়েকদিন আগে এক কালে [illegible]টি রচনা করেন। [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৪৭৭]

**আত্মবিলাপ।** রচনাকাল ১৮৬১ খৃষ্টাব্দ। 'মেঘনাদবধ কাব্যে'র কবিরূপে অপরিমেয় খ্যাতির অধিকারী হয়েও মধুসূদন তখন অপরিসীম মানসিক অশান্তিতে জর্জরিত। এমন সময় সত্যেন্দ্রনাথ ঠাকুর তাঁকে ব্রহ্মসঙ্গীত রচনার জন্য অনুরোধ করেন। কিন্তু তার পরিবর্তে তিনি এই আত্মস্মৃতিবিজড়িত বেদনার্দ্র কবিতাটি রচনা করে সত্যেন্দ্রনাথের কাছে পাঠান। সত্যেন্দ্রনাথ এই কবিতাটি ১৮৬১ খৃষ্টাব্দের আশ্বিন-সংখ্যার 'তত্ত্ববোধিনী-পত্রিকা'য় প্রকাশ করেন। [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ২০২-০৩]

**বঙ্গভূমির প্রতি।** রচনাকাল জুন, ১৮৬২ খৃষ্টাব্দ। এই জুন মাসের ৯ই মধুসূদন 'ক্যাণ্ডিয়া' নামক জাহাজযোগে বিলাত যাত্রা করেন। বিলাত যাত্রার পাঁচদিন আগে (অর্থাৎ ৪ঠা জুন, ১৮৬২) রাজনারায়ণ বসুকে লেখা একখানি পত্রে এই কবিতাটি উদ্ধৃত করে তার নীচে লেখেন— "Here you are, old Raj—All that I can say is—

মধুহীন করো না গো তব মনঃ কোকনদে।" [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৫২৯]। সুতরাং কবিতাটি ৪ঠা জুন অথবা তার দু'একদিন আগেকার রচনা হওয়াই স্বাভাবিক।

**নীতিগর্ভ কাব্য।** এই শিরোনামের অন্তর্ভুক্ত কবিতাগুলি বিভিন্ন সময়ে রচিত। 'ময়ূর ও গৌরী', 'কাক ও শৃগালী' এবং 'রসাল ও স্বর্ণলতিকা'—'চতুর্দশপদী কবিতাবলি'র ১ম সংস্করণ থেকে গৃহীত। স্বভাবতঃই এগুলি কবির ইউরোপ-প্রবাসকালে (জুলাই, ১৮৬২—জানুয়ারি, ১৮৬৭) রচিত। আরও সূক্ষ্মভাবে রচনাকাল নির্দেশ করতে হলে বলতে হয় যে এই তিনটি কবিতা ১৮৬৫ খৃষ্টাব্দে ফ্রান্স বাসকালে রচিত। 'অশ্ব ও কুরঙ্গ' শীর্ষক কবিতা 'জীবন-চরিত' থেকে গৃহীত এবং জীবন-চরিতকারের মতে এই ধরনের 'নীতিমূলক কবিতাগুলি মধুসূদন ১৮৭০ খৃষ্টাব্দে রচনা করেছিলেন এবং 'রসাল ও স্বর্ণলতিকা' 'মেঘ ও চাতক', 'সূর্য ও মৈনাক' ইত্যাদি কয়েকটি কবিতা বিদ্যালয়-পাঠ্য পুস্তকে স্থান লাভ করে পাঠক সাধারণের কাছে সুপরিচিতি লাভ করে। [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৫৯৪ এবং ৫৯৭]। 'দেবদৃষ্টি' এবং 'গদা ও সদা' শীর্ষক কবিতা 'মধু-স্মৃতি' থেকে গৃহীত। অন্যান্য কবিতাগুলি দীননাথ সান্যাল সম্পাদিত 'চতুর্দশপদী কবিতাবলী' থেকে গৃহীত।

**পুরুলিয়া মণ্ডলীর প্রতি।** রচনাকাল ১৮৭২ খৃষ্টাব্দ। এই বছরের প্রথম দিকে একটি মোকদ্দমা উপলক্ষে পুরুলিয়ায় গেলে "পুরুলিয়ার খ্রীষ্টীয়-সম্প্রদায় মধুসূদনকে তত্রত্য মিশন হাউসে অভ্যর্থনা করিয়াছিলেন। মহাকবি তাঁহাদের অভ্যর্থনায় প্রীত হইয়া স্থানীয় খ্রীষ্টীয় ধর্মমণ্ডলীকে সম্বোধন করিয়া একটি চতুর্দশপদী কবিতা উপহার দেন। কবিতাটি সেই সময়ে 'জ্যোতিরিঙ্গণ' নামক খ্রীষ্টীয় মাসিকপত্রে ১৮৭২ খৃষ্টাব্দের এপ্রিল মাসে প্রকাশিত হয়। পরে রেভারেণ্ড সূর্যকুমার ঘোষ 'অবকাশ-রঞ্জনে' উহা উদ্ধৃত করেন"। [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ৩৮০-৮১]।

**পরেশনাথ গিরি।** রচনাকাল ১৮৭২ খৃষ্টাব্দ। কবি যখন পুরুলিয়ায়, তখন একদিন অতি ভোরে উঠে তিনি পায়চারি করছেন, এমন সময় দূরে নীল আকাশের গায়ে পরেশনাথ পর্বতের অস্পষ্ট ছায়া দেখে এই কবিতাটি রচনা করেন। [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ৩৮০]।

**কবির ধর্মপুত্র।** রচনাকাল ১৮৭২ খৃষ্টাব্দ। পুরুলিয়ায় অবস্থিতির সময় কালীচরণ সিংহ নামে জনৈক মিশনারীর সঙ্গে মধুসূদনের গভীর হৃদ্যতা হয়। 'মধু-স্মৃতি'র লেখকের অনুমান যে, কালীচরণবাবুর ছেলের খৃষ্ট ধর্মে দীক্ষা গ্রহণের সময় মধুসূদন তার ধর্মপিতার কাজ করেন এবং কবিতাটি সেই উপলক্ষে রচিত। এই কবিতাটি ১৮৭২-এর নভেম্বরে 'জ্যোতিরিঙ্গণ' পত্রিকায় প্রকাশিত হয়। [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ৩৮১]।

**পঞ্চকোট, গিরি, পঞ্চকোটস্য রাজশ্রী, পঞ্চকোট-গিরি বিদায়-সঙ্গীত।** রচনাকাল ১৮৭২ খৃষ্টাব্দ। এই বছর মধুসূদন কয়েক মাসের জন্য ছোটনাগপুরের অন্তর্গত পঞ্চকোটের মহারাজার দেওয়ানের পদে কাজ করেন। 'মধু-স্মৃতি'র লেখক জানিয়েছেন যে, পঞ্চকোট থেকে বিদায় গ্রহণের আগে মধুসূদন এই তিনটি কবিতা রচনা করেন।

**হতাশা-পীড়িত হৃদয়ের দুঃখধ্বনি।** রচনাকাল ১৮৭২-এর শেষভাগ থেকে ১৮৭৩-এর প্রথম ভাগের মধ্যে। "কবিতাটি একখানি চিঠির খামের উপর লিখিয়া তিনি যে কোথায় ফেলিয়া দেন, তাহা কেহই জানিত না। একদিন হঠাৎ তাঁহার ক্লার্ক কৈলাসচন্দ্র বসু উহা কুড়াইয়া পাইয়া, প্রভুর চিতাভস্মের ন্যায় সযত্নে রক্ষা করিয়াছিলেন। বহুকাল পরে 'আর্য্যদর্শন' পত্রে বৈশাখ ১২৯১ সালে প্রথম প্রকাশিত হয়"। [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ৩৮৯]।

**দেবদানবীয়ম্।** রচনাকাল আঃ ১৮৬৯। মধুসূদন-প্রবর্তিত অমিত্রাক্ষর ছন্দের মহিমাকে স্বীকৃতি দিতে প্রথমে অনেক সংস্কৃতজ্ঞ পণ্ডিত কুণ্ঠিত ছিলেন। মহামহোপাধ্যায় রাখালদাস ন্যায়রত্ন অমিত্রাক্ষর ছন্দকে লক্ষ্য করে সংস্কৃতে একটি ব্যঙ্গ কবিতা রচনা করেন। "সেই সময় কোন কোন কবি সংস্কৃত ছন্দে বাংলা কবিতা লিখিতে আরম্ভ করেন। মধুসূদন তৎপ্রতি কটাক্ষ করিয়া ব্যঙ্গচ্ছলে লিখিয়াছিলেন দেবদানবীয়ম্।" [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ৩৫৭]।

**জীবিতাবস্থায় অনাদৃত কবিগণের সম্বন্ধে।** রচনাকাল সম্ভবতঃ ১৮৫৯ খৃষ্টাব্দ। কারণ 'মধু-স্মৃতি'র লেখক জানিয়েছেন—'কবিতাটি সম্ভবতঃ তিলোত্তমাসম্ভব কাব্য রচিত হইবার সময়ে যে রচিত, তাহা তাহার অপরিমার্জিত ভাষা দেখিলেই বুঝিতে পারা যায়'। [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ৩৫৮)। এই কবিতাটি 'দেবদানবীয়ম্', 'ভারত-বৃত্তান্ত' প্রভৃতি আরও পাঁচটি কবিতার সঙ্গে ১৩১১ বঙ্গাব্দে ভাদ্র সংখ্যার 'প্রবাসী'তে প্রকাশিত হয়েছিল। এ সম্পর্কে ঐ সংখ্যার 'প্রবাসী'তে যে সম্পাদকীয় মন্তব্য প্রকাশিত হয়েছিল, তা' এই রকমঃ "আমরা যতদূর জানি, আমরা 'প্রবাসী'তে মাইকেল মধুসূদন দত্তের যে কবিতাগুলি প্রকাশ করিতেছি সেগুলি ইতিপূর্বে কোথাও প্রকাশিত হয় নাই। তাহার কয়েকটি অপ্রকাশিত কবিতা 'সাধারণী'তে মুদ্রিত হইয়াছিল। কিন্তু 'সাধারণী'র যে যে খণ্ডে তাঁহার কবিতা ছিল, তাহা এখন পাওয়া দুঃসাধ্য। এইজন্য আমরা যে সকল কবিতা মুদ্রিত করিতেছি, হয়তো তৎসমুদয়ের কোন কোনটি 'সাধারণী'তে মুদ্রিত হইয়া থাকিতে পারে। কিন্তু তাহা হইলেও তাহাতে ক্ষতি নাই। বরং দুষ্প্রাপ্য রচনার পুনর্মুদ্রণ বাঞ্ছনীয়।...আগামী মাসে আরও কয়েকটি কবিতা প্রকাশিত হইবে।......'

**পণ্ডিতবর শ্রীযুক্ত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর।** রচনাকাল সম্ভবত ১৮৬৮ খৃষ্টাব্দের অক্টোবরের মধ্যভাগ থেকে ডিসেম্বর। কারণ, এর অব্যবহিত পূর্বে ফেগ্যান সাহেবের স্থলে ছোট-আদালতের জজের পদপ্রার্থী হয়ে বিদ্যাসাগরের কাছে কবি যে পত্র লেখেন, তার তারিখ ১৭ই অক্টোবর, ১৮৬৮। [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ৩৩৫]। বিদ্যাসাগরের অসুস্থতার সংবাদ পেয়ে মধুসূদন এই কবিতাটি রচনা করে বিদ্যাসাগরের কাছে পাঠান। তখন কবি নিজেও পীড়িত হয়ে উত্থান-শক্তিরহিত। কবিতাটি ১৩১১ বঙ্গাব্দের ভাদ্র সংখ্যায় 'প্রবাসী'তে 'পণ্ডিতবর শ্রীযুক্ত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়কে লক্ষ্য করিয়া'—এই শিরোনামে প্রকাশিত হয়েছিল।

**ঢাকাবাসীগণের অভিনন্দনের উত্তরে।** রচনাকাল ফেব্রুয়ারি, ১৮৭২। একটি মোকদ্দমা উপলক্ষে মধুসূদন প্রথমবার ঢাকায় যান ১৮৭১ খৃষ্টাব্দের সেপ্টেম্বর মাসে। দ্বিতীয়বার ঢাকায় যান ১৮৭২-এর ফেব্রুয়ারি মাসে। এই সময় ঢাকার বিশিষ্ট নাগরিকেরা সেখানকার পোগোজ স্কুলে তাঁর অভ্যর্থনার ব্যবস্থা করেন। এই কবিতাটি সেই অভ্যর্থনার প্রত্যুত্তর। [মধু-স্মৃতি, ২য় সং, পৃঃ ৩১৭]। জীবন-চরিতকার জানিয়েছেন—'মধুসূদন তখন রোগে জীর্ণ এবং ঋণভারে

অবসন্ন ; নিজের দুর্দশার উল্লেখ করিয়া, একটি কবিতায় তিনি ঢাকা নগরীর (প্রকারান্তরে ঢাকা নগরবাসীদিগের) নিকট সাহায্য প্রার্থনা করিয়াছিলেন। অসহ্য ক্লেশ না হইলে অভিমানী মধুসূদন সাধারণের নিকট এরূপভাবে সাহায্যের জন্য ইঙ্গিত করিতেন না।' [জীবন-চরিত, ৪র্থ সং, পৃঃ ৬০৬]।

**৩) অসম্পূর্ণ কবিতাবলী**

**তিলোত্তমাসম্ভব কাব্য।** তিলোত্তমাসম্ভব যে তাঁর কাঁচা হাতের রচনা, মধুসূদন এ সম্পর্কে সচেতন ছিলেন। তাই ইউরোপ-প্রবাসকালে তিনি তিলোত্তমাসম্ভব কাব্য আবার নতুন করে লিখতে শুরু করেন। কিন্তু এই পুনর্লিখন নিজের মনঃপূত না হওয়ায় কবি এ ব্যাপারে বেশী দূর অগ্রসর হননি।

**ব্রজাঙ্গনা কাব্য।** মধুসূদনের জীবন-চরিতকার জানিয়েছেন যে মধুসূদন ব্রজাঙ্গনার জন্য বিহার নামক আরও এক সর্গ রচনা করা শুরু করেন। কিন্তু তা' সম্পূর্ণ হয়নি।

**বীরাঙ্গনা কাব্য।** যোগীন্দ্রনাথ বসু 'জীবন-চরিত'-এ লিখেছেন—'ওভিদের পত্রাবলীর ন্যায় বীরাঙ্গনাও একবিংশতি সর্গে সম্পূর্ণ করিবার জন্য মধুসূদনের ইচ্ছা ছিল। সমালোচিত একাদশখানি পত্রিকা ব্যতীত আরও পাঁচখানি পত্রিকা তিনি আরম্ভ করিয়াছিলেন, কিন্তু সম্পূর্ণ করিয়া যাইতে পারেন নাই।' ['জীবন-চরিত', ৪র্থ সং, পৃঃ ৫১২]। কিন্তু 'মধু-স্মৃতি'তে নগেন্দ্রনাথ সোম বলেছেন—"মধুসূদন 'বীরাঙ্গনা কাব্যে'র দ্বিতীয় ভাগ আরম্ভ করিয়াছিলেন।—(১) ধৃতরাষ্ট্রের প্রতি গান্ধারী ; (২) অনিরুদ্ধের প্রতি ঊষা ; (৩) যযাতির প্রতি শর্মিষ্ঠা ; (৪) নারায়ণের প্রতি লক্ষ্মী ; (৫) নলের প্রতি দময়ন্তী ; (৬) ভীমের প্রতি দ্রৌপদী নামক ছয়খানি পত্রিকার প্রথমাংশ মাত্র লিখিয়াছিলেন।" কিন্তু শেষোক্ত পত্রখানি পাওয়া যায়নি।

১৩১১ বঙ্গাব্দের আশ্বিন মাসের প্রবাসীতে 'বিষ্ণুর প্রতি লক্ষ্মী' নামে অপ্রকাশিত কবিতাটি মুদ্রিত হয়। এই কবিতাটি 'জীবন-চরিত' এবং 'মধু-স্মৃতি'তে উল্লিখিত হয়নি। প্রবাসীর ঐ সংখ্যায় 'নারায়ণের প্রতি লক্ষ্মী' কবিতাটিও প্রকাশিত হয়। কিন্তু ঐ কবিতার পাঠের সঙ্গে 'জীবন-চরিত' ও 'মধু-স্মৃতি'তে উদ্ধৃত ঐ কবিতার পাঠের অনেকখানি পার্থক্য লক্ষ্য করা যায়। 'প্রবাসী'তে মুদ্রিত কবিতাটি নীচে উদ্ধৃত হলোঃ

নারায়ণের প্রতি লক্ষ্মী—

আর কতদিন, সৌরি, জলধির গৃহে
কাঁদিবে অধীনী রমা, কহ তা রমারে।
জানে দাসী, ঋষিকুল প্রিয় তব সদা
হৃষীকেশ ; তা না হলে ধরিতে কি কভু
ঋষিপদচিহ্ন তুমি কৌস্তুভের সহ
ও বক্ষে, রমার রমা আশা ধাম ? তবু
কহ হে অচ্যুত মোরে, দয়াসিন্ধু তুমি,
লঘুপাপে গুরুদণ্ড সাজে কি তোমারে ?
কি দোষে দেবেশ দোষী দুর্বাসার পদে ?
পশুজাতি ঐরাবত, সৃজিলা বিধাতা
জ্ঞানশূন্য করি তারে। কেমনে জানিবে
কি ভাল, কি মন্দ, দেব, জ্ঞানহীন পশু ?

# COLLECTED POEMS

[ 1 ]

## I LOV'D THEE

I

I lov'd thee—how oft on thy soft-beaming eye,
I 've gaz'd with deep rapture and heart swelling high !,
There was life in thy smile—there was death in thy frown;
Thy voice it was sweeter than melody's own !

II

I lov'd thee—how oft Hope sooth'd me to dreams
Of paths strewn with flow'rs—of days gilt with beams;
'Twas bliss when on Future's horizon afar
The shrin'd thee in glory—my Destiny's star!,

III

But 'tis past—like a vision of ethered ray
Thou camest—but to dazzle and vanish away—
A seraph forth straying from Heaven's bright bow'r,
In sun-shine and glory to bless—but an hour !,

IV

But 'tis past—what is past ?—Can it be that fond breast
Is now cold as the sod it hath silently prest—
Can it be that those eyes—so soft and so bright—
Are now quench'd in the grave's eternal-dark night !

V

How fain would I dream 'its delusive and vain—
How fain would I dream thou wilt come back again—
But Reality lends all a tongue and a tone.
To break the sweet spell by fond Fancy thus thrown !

MÆONIDES.

[ 2 ]

## THEY ASK ME WHY I FADE AND PINE

They ask me why I fade and pine.
And seem oppressed with woe ?
They say what care now can be mine,
To cloud my youthful brow ?
Alas !—they know not that I die
Of pains that none can heal,
Save those dear smiles and that blue eye
Who soon as Lethe's murmuring rill,

অবস্থা জানিয়ে একখানি মর্মস্তুদ পত্র লিখলেন। তিনি বিদ্যাসাগরকে এই সময়ে মোট তিনখানি চিঠি লিখেছিলেন। তৃতীয় পত্রখানি পাঠিয়েছিলেন কলিকাতা পুলিশের জনৈক কর্মচারীর মাধ্যমে এবং সেই পত্রের শেষে তিনি লিখেছিলেন, 'তুমি শুধু বিদ্যাসাগর নও, করুণাসাগরও।'

মধুসূদনের পত্র পেয়ে বিদ্যাসাগর যারপরনাই অধীর হয়ে উঠলেন। নব্য বাংলার প্রধান কবি মধুসূদন য়ুরোপে আর্থিক সংকটে নিপতিত হয়েছেন, এ সংবাদে নিশ্চিন্ত থাকবার মানুষ ছিলেন না বিদ্যাসাগর। তিনি তৎক্ষণাৎ নিজে ব্যবস্থা করে, প্রথম দফায় মধুসূদনকে দেড় হাজার টাকা পাঠিয়ে দিলেন এবং পরে কবির সম্পত্তির কিছু অংশ বন্ধক রেখে আরো কয়েক দফায় টাকা পাঠিয়ে, তাঁকে বিপদ থেকে মুক্ত করেছিলেন। সেই বিপদের দিনে বিদ্যাসাগরের সাহায্য না পেলে মধুসূদনের পক্ষে সংকল্পসিদ্ধি করা অসম্ভব ছিল। প্রায় পাঁচ বছর পরে ব্যারিস্টারি পাশ করে তিনি দেশে ফিরলেন। য়ুরোপে অবস্থান কালে মধুসূদন একে একে ফরাসী, ইতালি, জার্মান স্প্যানিশ ও পর্তুগীজ —এই পাঁচটি ভাষা আয়ত্ত করেছিলেন। বাংলা ভাষা ব্যতীত তিনি আরো দশটি ভাষায় পারঙ্গম ছিলেন। তাঁর সময়ে তিনিই ছিলেন একমাত্র বহুভাষাবিদ্ বাঙালী।

ফরাসী দেশে অবস্থানকালে সেই চরম আর্থিক সংকটের মধ্যেও মধুসূদনের সাহিত্য চর্চা বাদ যায় নি। বস্তুত এই সময়টা তিনি খুবই কর্মব্যস্ত জীবন কাটিয়েছেন। ভাষা-শিক্ষা, সাহিত্য-চর্চা ও আইন-অধ্যয়ন ইত্যাদি বহুবিধ কর্মে তিনি নিজেকে নিয়োজিত রেখেছিলেন। এ সবই তাঁর অসীম মানসিক ক্ষমতার পরিচায়ক ছিল। মধুসূদন যখন ফরাসী দেশের ভার্সাই নগরে অবস্থান করছিলেন তখন ইতালির ফ্লোরেন্স নগরে মহাকবি দান্তের ষষ্ঠ শতবার্ষিক-জন্মোৎসব মহাসমারোহে সম্পন্ন হয়। দান্তে ছিলেন মধুসূদনের অন্যতম প্রিয় কবি। তিনি তাই এই উপলক্ষ্যে বাংলায় একটি কবিতা রচনা করে, তার ফরাসী ও ইতালিয় অনুবাদসমেত ইতালির সম্রাট ভিক্টর ইমানুয়েলের নিকট পাঠিয়েছিলেন তাঁর শ্রদ্ধাঞ্জলি হিসাবে। সম্রাট তদুত্তরে কবিকে স্বয়ং একটি পত্রে লিখেছিলেন : 'It will be a ring which will connect the Orient with the occident.' মধুসূদন ফরাসী সাহিত্য পাঠ করেছিলেন, ফরাসীতে কবিতা লিখেছিলেন। ইতালি ও ফরাসী ভাষার কয়েকটি কবিতা তিনি বাংলা ভাষায় নিজের মতো করে নিয়েছিলেন এইগুলি তাঁর নীতিমূলক কবিতা।

মধুসূদনের প্রবাস জীবনের উল্লেখযোগ্য সাহিত্য কর্ম সনেট বা চতুর্দশপদী কবিতা রচনা। এই-ই তাঁর শেষ কবি-কর্ম। ইতালিয় কবি পেত্রার্কার অনুকরণে তিনি কতক-গুলি চতুর্দশপদী কবিতা রচনা করেন। তার কিছু কিছু তিনি বন্ধু রাজনারায়ণকে পাঠাতেন। বাংলাভাষায় এই জাতীয় কবিতা পূর্বে ছিল না ; তিনিই এর প্রবর্তক। সেই সময়ে তিনি এই ভবিষ্যদ্বাণী করেছিলেন যে 'চতুর্দশপদী কবিতা বাংলা ভাষায় চমৎকার লাগিবে' ; তাঁর এই ভবিষ্যদ্বাণী সার্থক হয়েছিল। মধুসূদনের পরবর্তী একাধিক কবি সনেট রচনায় পারদর্শিতা দেখিয়েছেন। মধুসূদনের সনেট একাধারে কবিতা ও কবিচেতনার ইতিহাস। প্রকৃতপক্ষে এই-ই তাঁর শ্রেষ্ঠ রচনা। এই কবিতাগুলির মধ্যে কবি যতটা আত্মপ্রকাশ করেছেন, তেমন আর কোথাও নয়।

৯

১৮৬৭ সালের ফেব্রুয়ারি মাসের প্রথমেই মধুসূদন য়ুরোপ থেকে কলিকাতায় পদার্পণ করলেন। পত্নী-পুত্র-কন্যাকে তিনি তখন ঐদেশেই রেখে এসেছিলেন।

বিদ্যাসাগর আগে থেকেই তাঁর থাকবার জন্য উত্তর কলিকাতায় ব্যবস্থা করেছিলেন। কিন্তু বিলাত ফেরত কবি নেটিভ পাড়ায় থাকলেন না ; তিনি সোজা গিয়ে উঠলেন সাহেব পাড়ার ব্যয়বহুল স্পেন্সেস হোটেলে। এই হোটেলে তিনি একাধিকক্রমে আড়াই বছর বাস করেছিলেন। তাঁর আগমন সংবাদে পুলকিত হয়ে বন্ধুগণ তাঁর সংগে সাক্ষাৎ করতে এলেন। মধুসূদন প্রত্যেককেই স্বভাবসুলভ মধুর বচনে আপ্যায়িত করলেন।

অতঃপর মধুসূদন ব্যারিস্টাররূপে হাইকোর্টে প্র্যাকটিস করবার জন্য প্রধান বিচারপতির কাছে আবেদন করলেন। তিনি তৎক্ষণাৎ ঐ আবেদন-পত্র গ্রাহ্য করে তাঁকে প্র্যাকটিস করার অনুমতি দেওয়ার জন্য প্রস্তাব করলেন। অধিকাংশ বিচারপতি ঐ প্রস্তাব অনুমোদন করলেন ; কিন্তু অপর কয়েকজন মধুসূদনের চরিত্রের প্রশ্ন তুলে আপত্তি করলেন। এই রকম অপ্রত্যাশিত বাধার সম্মুখীন হয়ে মধুসূদন একটু নিরুৎসাহ বোধ করলেন। তখন হাইকোর্টে প্রথম ভারতীয় জজের পদে অধিষ্ঠিত ছিলেন শম্ভুনাথ পণ্ডিত। বিচারপতি শম্ভুনাথ এ বিষয়ে মধুসূদনকে যথেষ্ট সহায়তা করেছিলেন। তারপর বিদ্যাসাগরেব চেষ্টায় দেশের ও সমাজের কয়েকজন বিশিষ্ট ব্যক্তিব প্রশংসাপত্র সংগৃহীত হ'ল এবং তখন মধুসূদন হাইকোর্টে প্রবেশ করলেন। যাঁরা তাঁকে প্রশংসাপত্র দিয়েছিলেন তাঁদের মধ্যে ছিলেন রাজা কালীকৃষ্ণ ঠাকুব, রমানাথ ঠাকুর, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগব, প্রসন্নকুমার সর্বাধিকাবী, যতীন্দ্রমোহন ঠাকুর, রাজেন্দ্রলাল মিত্র, প্যারীচাঁদ মিত্র প্রভৃতি।

বাধা দূব হ'ল, প্র্যাকটিস আরম্ভ করলেন, কিন্তু ভাগ্যলক্ষ্মী মধুসূদনের প্রতি সদয় হলেন না—ব্যারিস্টারি ব্যবসায়ে তাঁর প্রতিষ্ঠা ও অর্থাগম আশানুযায়ী হ'ল না। তার কারণ 'তাঁহার প্রকৃতির অস্থি মজ্জাতে ছিল ব্যারিস্টারির বিপরীত বস্তু।' মধুসূদনের মেজাজের সঙ্গে আইনজীবীর পেশা খাপ খাওয়া আদৌ সম্ভব ছিল না। বিচাবপতিদের সঙ্গে তিনি তাঁর বক্তব্য বিষয় থেকে সরে গিয়ে প্রায়ই অযথা বাদানুবাদে প্রবৃত্ত হতেন। বেঞ্চ ও বারের মধ্যে যে সূক্ষ্ম ভেদরেখা আছে মধুসূদনের স্বাধীন প্রকৃতি তা কিছুতেই মানতে চাইতো না। এ ছাড়া, আরো একটা বিশেষ কারণ ছিল। যৌবনে তাঁব কণ্ঠস্বর মধুর ছিল, কিন্তু এখন প্রৌঢ় বয়সে তাঁর সেই স্বর হয়েছিল বিকৃত ও কর্কশ। তথাপি আশানুযায়ী উপার্জন না হলেও, ব্যারিস্টারিতে মধুসূদনের মাসিক আয় দু'হাজার টাকা পর্যন্ত হয়েছিল। কিন্তু বেহিসাবী মধুসূদনের পক্ষে তা সামান্যই ছিল।

বিপুল ঋণভার কাঁধে নিয়েই মধুসূদন দেশে ফিরেছিলেন। আইন-ব্যবসায়ে আশানুযায়ী উন্নতি হ'ল না, অথচ ব্যয়সংকোচও তিনি কিছুতেই করতে পারতেন না। ফলে পত্নীকে টাকা পাঠানো অনিয়মিত হয়ে উঠতে থাকে। তাঁকে প্রতি মাসে তিনশো চারশো টাকা পাঠাতে হ'ত। এমন অবস্থায় পুত্র-কন্যাদের নিয়ে আঁরিয়েতাকে স্বামীর কাছে ফিরে আসতে হয়। তিনি ১৮৬৯ সালে ফিরে এলেন। ইতিমধ্যে মধুসূদন হোটেল ত্যাগ করে মাসিক চারশো টাকা ভাড়ায় লাউডন স্ট্রীটের একটি দোতলা বাড়িতে উঠে এসেছেন। এইখানেই তাঁর জীবনের তিনটি বৎসর সুখে অতিবাহিত হয়েছিল। কিন্তু সুখ ছিল ক্ষণস্থায়ী। আইন ব্যবসা ছেড়ে তিনি হাইকোর্টে একটা চাকরি নিলেন—প্রিভি কাউন্সিল রেকর্ডস্ পরীক্ষার চাকরি। মাসিক বেতন এক হাজার টাকা। সীমিত উপার্জনের মধ্যে তাঁর দিনাতিপাত হতে থাকে। আর্থিক অসচ্ছলতার দরুন তাঁর চিত্ত তখন ভারাক্রান্ত। ঋণের বোঝা আগের চেয়ে আরো ভারী হয়ে উঠেছে। দেনার দায়ে পৈত্রিক সম্পত্তির অধিকাংশই তখন একে একে বিকিয়ে গেছে। মধুসূদন চাকরি ছেড়ে দিলেন। আবার প্র্যাকটিস শুরু করলেন। কিন্তু সৌভাগ্য সূর্য আর উঠল না। সেই অবস্থায় ১৮৭১ সালে তাঁর নূতন বই বেরুল—'হেক্টর বধ কাব্য'। হোমরের 'ঈলিয়াড' কাব্যের উপাখ্যান ভাগের অনুবাদ এই বই। সে-অনুবাদও সম্পূর্ণ ছিল না। অভিনব গদ্য রীতিতে

এই কাব্যটি তিনি রচনা করেছিলেন। হিন্দুকলেজের সহপাঠী ভূদেব মুখোপাধ্যায়ের নামে কবি এটি উৎসর্গ করেন। এই বছরে ( ১৮৭১ ) তিনি কার্যোপলক্ষ্যে একবার ঢাকায় গমন করেন। সেখানে তিনি একটি বিদ্বৎসভা কর্তৃক সংবর্ধিত হন। মানপত্র রচনা করেছিলেন 'বান্ধব' সম্পাদক কালীপ্রসন্ন ঘোষ।

ব্যারিস্টারিতে আর দিন চলে না। মধুসূদন আবার চাকরি নিলেন। তিনি পঞ্চকোটের মহারাজার আইন উপদেষ্টা নিযুক্ত হলেন। তখন তিনি ঋণভারে অবসন্ন ও ভগ্নস্বাস্থ্য। কথিত আছে, পাওনাদারদের উপদ্রবেই তিনি কলিকাতা ত্যাগ করে এখানে চলে আসেন। কিন্তু স্বাধীনচেতা মধুসূদন আট মাসের বেশি এ চাকরি করতে পারেন নি। পঞ্চকোটের রাজকার্য মধুসূদনের ইহজীবনের শেষ কর্ম। অতঃপর? '১৮৭২ খ্রীষ্টাব্দের সেপ্টেম্বর মাসের শেষভাগে মধুসূদন যখন পুনর্বার হাইকোর্টে ব্যারিস্টারি ব্যবসায় আরম্ভ করিলেন, তখন তিনি কণ্ঠনালীর প্রদাহ, হৃৎপিণ্ডের ক্রিয়ার ব্যতিক্রম, প্লীহা ও যকৃতের বৃদ্ধি, রক্তবমন ও তদবস্থায় জ্বর প্রভৃতি নানা রোগে আক্রান্ত হইয়া পড়িয়াছেন।' সেই অসুস্থ অবস্থায় তিনি বেঙ্গল থিয়েটারের জন্য 'মায়াকানন' নামে একটি নাটক রচনা করে দেন। এটাই তাঁর সর্বশেষ রচনা।

অবশেষে অসাধারণ মনীষার অধিকারী যুগন্ধর কবির ভাগ্যহত জীবনের শেষ অধ্যায় উপস্থিত হ'ল। ভগ্নস্বাস্থ্য মধুসূদন কলিকাতার অশান্তিময় পরিবেশ ত্যাগ করে ১৮৭৩ সালের এপ্রিল মাসে এলেন উত্তরপাড়ায়। এখানকার জমিদার রাজা জয়কৃষ্ণ মুখোপাধ্যায় ছিলেন তাঁর বন্ধু। গঙ্গার তীরে মুখুজ্জেদের লাইব্রেরি-ভবনে তিনি সপরিবারে দেড় মাস অতিবাহিত করেন। উত্তরপাড়ায় পীড়ার উপশম হ'ল না; পত্নী আঁরিয়েতাও এই সময়ে দুরারোগ্য ব্যাধিতে আক্রান্ত হন। সেই অবস্থায় কলিকাতায় এসে তিনি প্রেসিডেন্সী জেনারেল হাসপাতালে ভর্তি হন। বাড়িতে রইলেন পীড়িতা পত্নী।

১৮৭৩ সালে ১৮ জুন তারিখে মধুসূদন হাসপাতালে এলেন। আট দিন পরে হাসপাতালের শয্যায় শুয়ে মধুসূদন আঁরিয়েতার মৃত্যুসংবাদ পেলেন। এর ঠিক তিন দিন পরে, ২৯ জুন, রবিবার, দিবা দ্বিপ্রহরে হাসপাতালের শয্যায় শেষ নিঃশ্বাস ত্যাগ করলেন মাইকেল মধুসূদন দত্ত। মধুসূদন মারা গেলেন, কিন্তু তাঁর কবি-আত্মা নক্ষত্র দ্যুতিতে শতাব্দীর পটে চিরভাস্বর হয়ে রইল। বাংলার সাহিত্য-জগতে মধু-কবির আসন তাই অক্ষয় অমরত্বে প্রতিষ্ঠিত। মধুসূদন মৃত্যুঞ্জয় কবি।

## ২. মধুসূদনের জীবনপঞ্জী

| | |
|---|---|
| ১৮২৪, জানুয়ারি ২৫ | জন্ম। সাগরদাঁড়ি ( যশোহর ) |
| ১৮৩৭ ,, | হিন্দু কলেজে প্রবিষ্ট হন। |
| ১৮৩৮, মার্চ | হিন্দু কলেজের বাৎসরিক পুরস্কার বিতরণী সভায় শেক্সপিয়র থেকে আবৃত্তির জন্য পুরস্কার লাভ। |
| ১৮৪১ | জুনিয়র বৃত্তিলাভ। |
| ১৮৪২ | দ্বিতীয় সিনিয়র শ্রেণীতে উন্নীত। |
| ১৮৪৩ | হিন্দু কলেজ থেকে অন্তর্ধান ও খ্রীষ্টধর্মে দীক্ষা গ্রহণ। |
| ১৮৪৪ | বিশপস্ কলেজে প্রবিষ্ট হন। |
| ১৮৪৮ | মাদ্রাজ গমন। এখানে অর্ফান অ্যাসাইলাম স্কুলে শিক্ষকতার চাকরি গ্রহণ। রেবেকা ম্যাকটাভিসকে বিবাহ। |
| ১৮৪৯ | 'ক্যাপটিভ লেডি' প্রকাশিত। বিভিন্ন পত্র-পত্রিকায় সাংবাদিকতা। বিভিন্ন ভাষা শিক্ষার জন্য প্রযাস। কলিকাতায় বেথুন সাহেবের কাছে ও বন্ধুদের কাছে 'ক্যাপটিভ লেডি' প্রেরিত। |
| ১৮৫১ | 'হিন্দু ক্রনিকেল' নামে একটি সংবাদপত্র সম্পাদনা ও প্রকাশ। মাতার মৃত্যু। কর্মসূত্রে কলিকাতায় আগমন ও গোপনে পিতার সঙ্গে সাক্ষাৎ। |
| ১৮৫২ | মাদ্রাজ প্রেসিডেন্সি কলেজের হাইস্কুল ডিপার্টমেন্টের ইংরাজি ভাষার দ্বিতীয় শিক্ষক নিযুক্ত হন। |
| ১৮৫৪ | মাদ্রাজের একমাত্র ইংরাজি দৈনিক পত্রিকা স্পেক্টেটর'-এর সহ-সম্পাদক নিযুক্ত হন। The Anglo-Saxon and the Hindu'—বিষয়ক একটি বক্তৃতা পুস্তকাকারে প্রকাশিত হয়। |
| ১৮৫৫, জানুয়ারি ১৬ | পিতার মৃত্যু। |
| ডিসেম্বর | দুটি পুত্র ও দুটি কন্যার জননী রেবেকার সঙ্গে মধুসূদনের বিবাহ বিচ্ছেদ। |
| ১৮৫৬, জানুয়ারি | ফরাসী মহিলা এমিলিয়া আঁরিয়েতাকে পত্নীত্বে বরণ। |
| ১৮৫৬, ফেব্রুয়ারি | রিক্তহস্তে কলিকাতা প্রত্যাগমন। |
| জুলাই | পুলিশ আদালতের হেড ক্লার্ক নিযুক্ত। দমদমে কিশোরীচাঁদ মিত্রের বাগান বাড়িতে অবস্থান। |
| ১৮৫৭, ফেব্রুয়ারি | পুলিশ আদালতের ইণ্টারপ্রেটার নিযুক্ত হন। |
| ১৮৫৮ | রত্নাবলী নাটকের ইংরাজি অনুবাদ করতে অনুরুদ্ধ হন। পাইকপাড়ার রাজভ্রাতৃদ্বয়ের সঙ্গে পরিচয়। নাটক রচনায় হস্তক্ষেপ ও 'শর্মিষ্ঠা' নাটক রচনার সূত্রপাত ; এই নাটকের কিয়দংশ পাঠ করে মহারাজা যতীন্দ্রমোহন ঠাকুর প্রীত হন। |

| | |
|---|---|
| জুলাই ৩১ | বেলগাছিয়া নাট্যশালায় অভিনীত রত্নাবলী নাটকের মধুসূদনকৃত ইংরাজি অনুবাদ বিদেশী দর্শকদের নিকট সমাদৃত হয়। |
| নভেম্বর | 'শর্মিষ্ঠা' নাটক লেখা সম্পূর্ণ হয় ও তার পাণ্ডুলিপি পাঠ করে যতীন্দ্রমোহন ঠাকুর, রাজা প্রতাপচন্দ্র ও রাজা ঈশ্বরচন্দ্র সিংহ প্রভৃতি সকলেই মুক্তকণ্ঠে এর প্রশংসা করেন। তাঁরা এই নাটকের প্রকাশ ও অভিনয়ের জন্য আগ্রহ প্রকাশ করেন। আইন-বিষয়ক পড়ায় গভীর মনোনিবেশ। সদর আইন পরীক্ষার জন্য প্রস্তুতি। |
| ১৮৫৯, জানুয়ারি | পুস্তকাকারে "শর্মিষ্ঠা" নাটক প্রকাশ। |
| সেপ্টেম্বর | বেলগাছিয়া থিয়েটারে শর্মিষ্ঠা নাটকের অভিনয়। আরো নাটক ও প্রহসন রচনায় হস্তক্ষেপ। |
| ১৮৬০, জানুয়ারি | কোচবিহারের মহারাজার নিকট কর্মপ্রার্থী। পাইকপাড়ার রাজাদের খরচে মধুসূদনের দুটি প্রহসন পুস্তকাকারে প্রকাশিত হয়। |
| ফেব্রুয়ারি | পৈতৃক সম্পত্তির আংশিক উদ্ধার। কলিকাতায় সদর আইন পরীক্ষা বন্ধ থাকায় বিলাত গিয়ে ব্যারিস্টারি পড়ার ইচ্ছা। |
| এপ্রিল | 'পদ্মাবতী নাটক' পুস্তকাকারে প্রকাশ। |
| মে | অমিত্রাক্ষর ছন্দে রচিত 'তিলোত্তমাসম্ভব কাব্য' পুস্তকাকারে প্রকাশ। |
| ১৮৬০ সেপ্টেম্বর | পাদ্রী লঙ্ সাহেবের অনুরোধে 'নীলদর্পণ' নাটকের ইংরাজি অনুবাদ করেন। |
| ১৮৬১ জানুয়ারি | 'মেঘনাদবধ কাব্য' ১ম খণ্ড পুস্তকাকারে প্রকাশ। |
| ফেব্রুয়ারি ১৫ | কালীপ্রসন্ন সিংহ কর্তৃক বিদ্যোৎসাহিনী সভার পক্ষে মধুসূদনের সংবর্ধনা; তাঁকে একটি মানপত্র ও একটি পানপাত্র উপহারস্বরূপ প্রদান করা হয়। |
| মার্চ | পাদ্রী লঙ্ সাহেবের ভূমিকা সম্বলিত হয়ে নীলদর্পণের ইংরাজি অনুবাদ প্রকাশিত হয়। |
| এপ্রিল | 'মেঘনাদবধ কাব্য'—২য় খণ্ড পুস্তকাকারে প্রকাশ। |
| জুলাই | 'ব্রজাঙ্গনা কাব্য' পুস্তকাকারে প্রকাশ। |
| আগস্ট | 'কৃষ্ণকুমারী নাটক' পুস্তকাকারে প্রকাশ। |
| সেপ্টেম্বর | 'আত্মবিলাপ' কবিতা রচনা। (আশ্বিন সংখ্যা তত্ত্ববোধিনী পত্রিকায় প্রথম প্রকাশিত)। |
| অক্টোবর | জমিদারির কিছু অংশ পত্তনী দিয়ে বিলাত গমনের পাথেয় সংগ্রহের প্রয়াস। |
| ডিসেম্বর | খিদিরপুরের পৈতৃক ভদ্রাসন সম্পর্কিত মামলায় জয়লাভ। বিদ্যাসাগর ও যতীন্দ্রমোহন ঠাকুরের অনুরোধে হরিশ্চন্দ্র মুখোপাধ্যায়ের অকালমৃত্যুর পর তৎকর্তৃক প্রতিষ্ঠিত ও সম্পাদিত 'হিন্দু পেট্রিয়ট' পত্রিকার সম্পাদনাভার গ্রহণ। |
| ১৮৬২ জানুয়ারি | পৈতৃক সম্পত্তির বিষয়ে যথোপযুক্ত বিলিব্যবস্থা। 'বীরাঙ্গনা কাব্য' পুস্তকাকারে প্রকাশ। |

| | |
|---|---|
| মে | খিদিরপুরের ভদ্রাসন বন্ধুবর কবি রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়ের ভ্রাতা হরিমোহন বন্দ্যোপাধ্যায়ের নিকট বিক্রি করে দেন। সাগরদাঁড়ির ভদ্রাসন এবং আরো কয়েকটি বিষয়সম্পত্তি পিসতুতো ভাই বৈদ্যনাথ ও দ্বারকানাথ মিত্রকে দানপত্র করে লিখে দেন। |
| ১৮৬২, জুন ৪ | 'বঙ্গভূমির প্রতি' কবিতা রচনা। |
| জুন ৯ | স্ত্রী ও পুত্র-কন্যাদের কলিকাতায় বসবাসের উপযুক্ত করে একা বিলাত গমন। |
| জুলাই | মাসের শেষভাগে ইংলণ্ডে উপনীত। অবিলম্বে গ্রেজ ইন্-এ ব্যারিস্টারি শিক্ষার জন্য ভর্তি হন। বছরের শেষেব দিক থেকেই কলিকাতা থেকে নিয়মিতভাবে টাকা আসা বন্ধ হয়। অর্থাভাবে বিষম বিপদের সম্মুখীন হন। |
| ১৮৬৪ | |
| মে | পুত্রকন্যাসহ পত্নীর বিলাতে আগমন। নিরুপায মধুসূদন চরম আর্থিক অনটনে ইংলণ্ডেব বাস উঠিযে প্যাবিসে চলে যান এবং সেখান থেকে ভার্সাই গিয়ে অত্যন্ত দৈন্যাবস্থায় দিনযাপন আবম্ভ কবেন। |
| জুন ২ | ভার্সাই থেকে বিদ্যাসাগরকে নিদারুণ আর্থিক অবস্থাব বর্ণনা দিয়ে প্রথম চিঠি দেন। |
| জুন ৩ | বিদ্যাসাগরের নিকট দ্বিতীয় চিঠি। |
| জুন ১৮ | কলিকাতা পুলিশের কর্মচারী প্রাণকৃষ্ণেব মাধ্যমে বিদ্যাসাগবকে তৃতীয় চিঠি। |
| আগস্ট ২ | বিদ্যাসাগর প্রথম কিস্তিতে মধুসূদনকে দেড় হাজার টাকা সংগ্রহ করে পাঠিয়ে দেন। |
| সেপ্টেম্বর ২ | তারপর বিদ্যাসাগর আপন দায়িত্বে আরো আট হাজার টাকা অন্যের কাছ থেকে ধার করে পাঠান। এই অর্থ-প্রাপ্তির পব মধুসূদন আর্থিক সংকট কাটিয়ে উঠতে সমর্থ হন। এই সময়ে তিনি কয়েকটি য়ুরোপীয় ভাষা শিক্ষায় মনোনিবেশ করেন ও সনেট ( চতুর্দশপদী কবিতা) রচনায হাত দেন। |
| ১৮৬৫ মে | বিদ্যাসাগরকে মধুসূদন তাঁর যাবতীয় সম্পত্তির প্রতিনিধিরূপে ওকালতনামা করে দেওয়ার পর তিনি কবির বিষয় সম্পত্তি বন্ধক রেখে আরো বার হাজার টাকা পাঠিয়ে দেন এবং অনতিবিলম্বে ব্যারিস্টারি পাশ করে দেশে ফিরবার উপদেশ দেন। মহাকবি দান্তের ষষ্ঠ শতবর্ষপূর্তি উৎসব উপলক্ষ্যে কবিতা রচনা ( ইতালি ও ফরাসী ভাষায় অনুবাদ সহ ) করে ইতালিব সম্রাটকে উপহার দেন। |
| ১৮৬৫ | পুনরায় ইংলণ্ডে গমন করেন এবং ব্যারিস্টারি শিক্ষায় প্রবৃত্ত হন। |
| ১৮৬৬,জানুয়ারি | লণ্ডন বিশ্ববিদ্যালয়ের পণ্ডিতপ্রবর গোল্ডস্টুকরের মাধ্যমে বাংলাভাষার অধ্যাপকপদ গ্রহণের জন্য আমন্ত্রণ পান। |
| আগস্ট | চতুর্দশ কবিতাবলী পুস্তকাকারে প্রকাশ। |

| | |
|---|---|
| নভেম্বর ১৭ | গ্রেজ ইন থেকে সসম্মানে ব্যারিস্টারি পরীক্ষায় উত্তীর্ণ হন। |
| ডিসেম্বর | ভার্সাইতে প্রত্যাগমন ও স্বদেশে আসবার জন্য প্রস্তুতি। |
| ১৮৬৭ জানুয়ারি | স্ত্রীপুত্র কন্যাকে ফ্রান্সে রাখবার ব্যবস্থা করে মধুসূদন আর্থিক কারণে একাকী ভার্সাই বন্দর থেকে স্বদেশাভিমুখে রওনা হন। |
| ফেব্রুয়ারি | কলকাতায় প্রত্যাগমন করে হাইকোর্টে প্র্যাকটিস করবার জন্য কর্তৃপক্ষের নিকট আবেদন করেন। |
| মার্চ | হাইকোর্টে প্রবেশাধিকার প্রশ্নে নানাপ্রকার বাধা-বিপত্তির উদ্ভব হয়। |
| এপ্রিল | অবশেষে বিদ্যাসাগর প্রমুখ বিশিষ্ট ব্যক্তিগণের সুপারিশক্রমে বিরূপ অবস্থার পরিবর্তন। |
| মে | মধুসূদন হাইকোর্টে প্র্যাকটিস করার অনুমতি লাভ করেন। ব্যয়বহুল স্পেন্সেস হোটেলে অবস্থান—আয় বৃদ্ধি সত্ত্বেও ঋণের বোঝা হ্রাস হয় না। ঋণ পরিশোধের জন্য বিদ্যাসাগরের তাগাদা। |
| ১৮৬৮, জানুয়ারি | বিষয়সম্পত্তি বিক্রি করে মধুসূদন বিদ্যাসাগরকে ঋণমুক্ত করেন। |
| ১৮৬৯, মে | পুত্রকন্যাসহ পত্নী আঁরিয়েতার কলিকাতায় আগমন। মধুসূদন স্পেন্সেস হোটেল ত্যাগ করে, লাউডন স্ট্রীটের একটি প্রশস্ত বাড়িতে উঠে এসে বসবাস করতে থাকেন। |
| ১৮৭০, জুন | প্র্যাকটিস ছেড়ে দিয়ে মধুসূদন হাইকোর্টের প্রিভি কাউন্সিলে আপীলের অনুবাদ বিভাগে পরীক্ষকের চাকরি গ্রহণ করেন (Examiner of the Privy Council Records of the High Court.] |
| ১৮৭১, সেপ্টেম্বর | 'হেক্টরবধ কাব্য' পুস্তকাকারে প্রকাশ। হাইকোর্টের চাকরি ত্যাগ। কার্যোপলক্ষ্যে ঢাকায় গমন। সেখানে সংবর্ধনা। |
| ১৮৭২, জানুয়ারি | পুরুলিয়া যান এবং সেখানে একটি বালকের খ্রীস্টধর্ম দীক্ষায় ধর্মপিতার কাজ করেন। লাউডন স্ট্রীটের বাসা পরিবর্তন করে ইণ্টালির বেনেপুকুরে বাসা নেন। পঞ্চকোটের রাজার আইন উপদেষ্টা নিযুক্ত হন; কিন্তু কিছুদিনের মধ্যেই বিরক্ত হয়ে এই কাজ ছেড়ে দেন। স্বাস্থ্যের ক্রমাবনতি। |
| সেপ্টেম্বর | আবার হাইকোর্টে প্র্যাকটিস শুরু করেন, কিন্তু ভগ্নস্বাস্থ্যবশত আইনব্যবসায়ে বিশেষ সুবিধা করতে পারেন না। |
| ডিসেম্বর | বেঙ্গল থিয়েটারের জন্য 'মায়াকানন' নাটক রচনা; উক্ত থিয়েটারের মালিক শরৎচন্দ্র ঘোষ এ সময়ে মধুসূদনকে যথাসাধ্য আর্থিক সাহায্য করেন। |
| ১৮৭৩, এপ্রিল | ভগ্নস্বাস্থ্য উদ্ধারের জন্য উত্তরপাড়ায় আগমন ও সেখানে জয়কৃষ্ণ মুখোপাধ্যায়ের লাইব্রেরী ভবনের দ্বিতলে কিছুকাল সপরিবারে অবস্থান। |

মে — স্বাস্থ্যের আরো অবনতি ; পত্নী আঁরিয়েতাও বিষম জ্বরে আক্রান্ত হন। উত্থানশক্তি রহিত অবস্থায় বেনেপুকুরের বাসায় প্রত্যাবর্তন।

জুন — উত্তরোত্তর রোগের বৃদ্ধিতে প্রেসিডেন্সি জেনারেল হাসপাতালে ভর্তি হন।

জুন ২৬ — বেনেপুকুরের বাসাবাড়িতে পত্নীর মৃত্যু।

জুন ২৯ — রবিবার। হাসপাতালে বেলা দুটার সময় মধুসূদনের মৃত্যু।

জুন ৩০ — সোমবার অপরাহ্নে লোয়ার সার্কুলার রোডের সমাধিক্ষেত্রে মধুসূদনের শবদেহ পরিপূর্ণ মর্যাদার সঙ্গে ও বিশিষ্ট ব্যক্তিদের উপস্থিতিতে সমাধিস্থ করা হয়।

### ৩. মধুসূদনের সময়ের ঘটনাপঞ্জী

১৮২৪ — সংস্কৃত কলেজ স্থাপিত।
চার্চ মিশনারি সোসাইটির উদ্যোগে স্ত্রী-শিক্ষা বিস্তারের জন্য দ্বিতীয় একটি সমিতি স্থাপিত।

১৮২৫ — বঙ্গদূত পত্রিকার আবির্ভাব। রামমোহনের সতীদাহ নিবারণ প্রয়াস—দ্বিতীয় পর্যায়।

১৮২৮ — ডিরোজিও হিন্দু কলেজের শিক্ষক নিযুক্ত। ব্রাহ্মসমাজ স্থাপিত। হিন্দু কলেজের ছাত্রদের প্রচেষ্টায় মাসিক ইংরাজি পত্রিকা 'এথিনিয়ম'। ডিরোজিও কর্তৃক একাডেমিক এ্যাসোসিয়েশন স্থাপিত। রাধাকান্ত দেবের পৃষ্ঠপোষকতায় সেণ্ট্রাল ফিমেল স্কুল স্থাপিত।

১৮২৯ — সতীদাহ নিবারণ আইন বিধিবদ্ধ। বাঙালির প্রথম ব্যাঙ্কিং প্রয়াস ; দ্বারকানাথ ঠাকুর কর্তৃক ইউনিয়ন ব্যাঙ্ক স্থাপিত।

১৮৩০ — রাধাকান্ত দেব কর্তৃক ধর্মসভা স্থাপিত। য়্যাংলো ইণ্ডিয়ান হিন্দু এসোসিয়েশন (হিন্দু কলেজ হেয়ার স্কুল ও রামমোহনের স্কুলের ছাত্রদের মিলিত প্রয়াস) স্থাপিত। রামমোহনের ইংলণ্ড যাত্রা।

১৮৩১ — ঈশ্বর গুপ্তের 'সংবাদ-প্রভাকর' পত্রিকার আবির্ভাব। প্রসন্নকুমার ঠাকুরের 'রিফর্মার' প্রকাশিত। ডিরোজিওর মৃত্যু। কে. এম. ব্যানার্জির 'ইনকোয়ারার' প্রকাশিত। ইয়ং বেঙ্গলের মুখপত্র 'জ্ঞানান্বেষণ' পত্রিকা। আলেকজাণ্ডার ডাফের নিকট কে. এম. ব্যানার্জির খ্রীষ্টধর্ম গ্রহণ। রামমোহনের পুত্র রমাপ্রসাদ রায় ও দেবেন্দ্রনাথ ঠাকুরের প্রচেষ্টায় সর্বতত্ত্বদীপিকা সভা স্থাপিত।

১৮৩৩ — ব্রিস্টলে রামমোহনের মৃত্যু। একটি যুগের অবসান।

১৮৩৫ — কলিকাতা মেডিকেল কলেজ স্থাপিত। মুদ্রাযন্ত্রের স্বাধীনতাপ্রদ আইন প্রবর্তিত। কলিকাতা পাবলিক লাইব্রেরি (বর্তমান নাম ন্যাশনাল লাইব্রেরি) স্থাপিত।

১৮৩৮ — হিন্দু কলেজের ছাত্রদের 'জ্ঞানোপার্জিকা সভা স্থাপিত। দেবেন্দ্রনাথ ঠাকুর কর্তৃক 'তত্ত্ববোধিনী সভা' স্থাপিত।

১৮৪২ — জ্ঞানোপার্জিকা সভার মুখপত্র দ্বিভাষী সাপ্তাহিক 'বেঙ্গল স্পেক্টেটর'। ডেভিড হেয়ারের মৃত্যু। বেঙ্গল ব্রিটিশ ইণ্ডিয়া সোসাইটি স্থাপিত। 'তত্ত্ববোধিনী' পত্রিকা : সম্পাদক—অক্ষয়-কুমার দত্ত।

১৮৪৬ — মধুসূদনের সহপাঠী ও বন্ধু রাজনারায়ণ বসুর ব্রাহ্মধর্ম গ্রহণ।

১৮৪৭ — মধুসূদনের সহপাঠী প্যারীচরণ সরকারের উদ্যোগে বারাসতে অবৈতনিক বালিকা বিদ্যালয় স্থাপিত।

১৮৪৮ — ভারতের অকৃত্রিম বন্ধু বেথুনের কলিকাতা আগমন। ফৌজদারি আইনের সংস্কার ও ব্যবস্থা-সচিব বেথুন কর্তৃক চারটি নূতন আইনের পাণ্ডুলিপি প্রণয়ন ও তার বিরুদ্ধে কোম্পানির ইংরেজদের প্রবল আন্দোলন। সাপ্তাহিক 'সম্পদ রসসাগর' পত্রিকার আবির্ভাব।

১৮৫১ — ব্রিটিশ ইণ্ডিয়ান এসোসিয়েশন স্থাপিত। বেথুনের মৃত্যু এবং তাঁর স্মৃতিতে বেথুন সোসাইটি স্থাপিত। বিদ্যাসাগর সংস্কৃত কলেজের প্রথম অধ্যক্ষ নিযুক্ত।

১৮৫২ — 'জ্ঞানপ্রকাশিকা' সভা (বর্তমান নাম ভবানীপুর ব্রাহ্মসমাজ) স্থাপিত।

১৮৫৩ — হরিশ্চন্দ্র মুখোপাধ্যায়ের সম্পাদনায় 'হিন্দু পেট্রিয়ট' পত্রিকার আবির্ভাব।

১৮৫৪ — প্রথম স্ত্রী-পাঠ্য পত্র 'মাসিক পত্রিকা'। হিন্দু মেট্রোপলিটান কলেজ স্থাপিত। রাজেন্দ্রলাল মিত্রের সম্পাদনায় প্রথম সচিত্র বাংলা মাসিক পত্রিকা 'বিবিধার্থ সংগ্রহ'-এর আবির্ভাব। মধুসূদনের মেঘনাদবধ কাব্যের কিছু অংশ প্রথম এই পত্রিকাতেই প্রকাশিত হয়। রামনারায়ণ তর্করত্নের 'কুলীন কুলসর্বস্ব নাটক' প্রকাশিত।

১৮৫৫ — বিদ্যাসাগরের বিধবাবিবাহ আন্দোলনের দ্বিতীয় পর্যায়। কালীপ্রসন্নের অর্থানুকূল্যে ও বিদ্যাসাগরের সম্পাদনায় 'সর্ব-শুভঙ্করী' মাসিক পত্রিকা।

১৮৫৬ — বিধবা বিবাহ আইন বিধিবদ্ধ। এই বৎসরের ৭ই ডিসেম্বর কলিকাতায় প্রথম বিধবা বিবাহ অনুষ্ঠিত। বিদ্যাসাগরের উদ্যোগে ও দ্বারকানাথ বিদ্যাভূষণের সম্পাদনায় 'সোমপ্রকাশ' পত্রিকার আবির্ভাব। ওয়ার্ডস ইনস্টিটুসন স্থাপিত।

১৮৫৭ — সিপাহী বিদ্রোহ। কালীপ্রসন্ন সিংহের উদ্যোগে বিদ্যোৎসাহিনী সভা স্থাপিত। মেঘনাদবধ কাব্য প্রকাশিত হওয়ার পর এই সভার পক্ষ থেকেই মধুসূদন সংবর্ধিত হন। কলিকাতা বিশ্ব-বিদ্যালয় স্থাপিত। নীলকর আন্দোলন।

১৮৫৮ — কথ্যভাষায় রচিত প্রথম বাংলা উপন্যাস প্যারীচাঁদ মিত্রের 'আলালের ঘরের দুলাল' প্রকাশিত।

| | |
|---|---|
| ১৮৫৯ | সাম সিংহের উদ্যোগে বাংলা ভাষায় মহাভারতের অনুবা আরম্ভ। |
| ১৮৬০ | 'নীলদর্পণ' নাটক প্রকাশিত। ইণ্ডিগো কমিশন। মদনমোহন গোস্বামী ও জগন্মোহন তর্কালঙ্কারের সম্পাদনায় প্রথম বাংলা দৈনিক 'পরিদর্শক।' |
| ১৮৬১ | হরিশ্চন্দ্র মুখোপাধ্যায়ের মৃত্যু। কেশবচন্দ্র সেন ও মনোমোহন ঘোষের উদ্যোগে 'ইণ্ডিয়ান মিরর' পত্রিকার আবির্ভাব। কালীপ্রসন্ন সিংহের অর্থানুকূল্যে ও শম্ভুচন্দ্র মুখোপাধ্যায়ের সম্পাদনায় 'মুখার্জি'স্ ম্যাগাজিন' প্রকাশিত। কেশবচন্দ্র সেন ও উমেশচন্দ্র দত্তের উদ্যোগে অন্তঃপুরিকাদের শিক্ষার জন্য 'বামাবোধিনী' সভা ও পত্রিকা প্রতিষ্ঠিত ও প্রকাশিত। |
| ১৮৬২ | কালীপ্রসন্ন সিংহ রচিত 'হুতোম প্যাঁচার নক্সা' উপন্যাস প্রকাশিত। প্যারীচরণ সরকার কর্তৃক 'সুরাপান নিবারণী সভা (বেঙ্গল টেম্পারেন্স সোসাইটি) স্থাপিত। |
| ১৮৬৪ | বিদ্যাসাগর কর্তৃক মেট্রোপলিটন স্কুল স্থাপিত। |
| ১৮৬৬ | মহাভারতের অনুবাদ সম্পূর্ণ। |
| ১৮৬৭ | বেঙ্গল সোসাল সায়ান্স এসোসিয়েশন স্থাপিত। নবগোপাল মিত্রের উদ্যোগে চৈত্র মেলা (পরবর্তী কালের হিন্দু মেলা স্থাপিত ও বাংলাভাষায় জাতীয় সংগীতের সূচনা। |
| ১৮৬৮ | সাপ্তাহিক বাংলা অমৃতবাজার পত্রিকার আবির্ভাব। |
| ১৮৬৯ | দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় কর্তৃক 'অবলাবান্ধব' পত্রিকা স্থাপিত বঙ্গরঙ্গমঞ্চে গিরিশচন্দ্র ঘোষের প্রথম আবির্ভাব। |
| ১৮৭০ | কেশবচন্দ্র সেন সম্পাদিত এক পয়সা দামের প্রথম বাংলা সাপ্তাহি 'সুলভ সমাচার'। কেশবচন্দ্র কর্তৃক ইণ্ডিয়ান রিফর্ম এসে সিয়েশন স্থাপিত। |
| ১৮৭১ | কলিকাতায় ফিমেল নর্মাল য়্যাণ্ড য়্যাডল্ট স্কুল স্থাপিত। |
| ১৮৭২ | বিদ্যাসাগরের প্রচেষ্টায় হিন্দু ফ্যামিলি এনুটি ফণ্ড প্রতিষ্ঠিত সাধারণ রঙ্গালয়ের উদ্বোধন। বঙ্কিমচন্দ্র সম্পাদিত 'বঙ্গ দর্শন' পত্রিকার আবির্ভাব। বিশেষ বিবাহ আইন। |
| ১৮৭৩ | বিদ্যাসাগর কর্তৃক বাঙালীর প্রথম বেসরকারী কলেজ—মেট্রো পলিটান কলেজ—স্থাপিত। দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় কর্তৃ হিন্দু মহিলা বিদ্যালয় প্রতিষ্ঠিত। দীনবন্ধু মিত্রের মৃত্যু। |

## ৪. মধুসূদনের রচনাপঞ্জী

কবির সম্পূর্ণ, অসম্পূর্ণ, প্রকাশিত, অপ্রকাশিত গ্রন্থাবলী ও রচনাবলীর এক তালিকা এখানে দেওয়া হল। ছাত্রজীবন থেকেই মধুসূদন লেখক এবং জীবনের শেষ দি পর্যন্ত তিনি লেখক ছিলেন। বাণীর আরাধনায় তিনি ক্লান্তি জানতেন না। অপরিণত বয়সের ইংরাজি কবিতাগুলির মধ্যেই তাঁর প্রতিভার সুস্পষ্ট স্বাক্ষর ছিল।

### ক, বাংলায় প্রকাশিত গ্রন্থাবলী

১। শর্মিষ্ঠা নাটক ( ১৮৫৯ ), ২। একেই কি বলে সভ্যতা ? ( ১৮৬০ ) ৩। বুড়ো সালিকের ঘাড়ে রোঁ ( ১৮৬০ ), ৪। পদ্মাবতী নাটক ( ১৮৬০ ), ৫। তিলোত্তমাসম্ভব কাব্য ( ১৮৬০ ), ৬। মেঘনাদবধ কাব্য ( ১৮৬১ ), ৭। ব্রজাঙ্গনা কাব্য ( ১৮৬১ ), ৮। কৃষ্ণকুমারী নাটক ( ১৮৬১ ), ৯। বীরাঙ্গনা কাব্য ( ১৮৬২ ), ১০। চতুর্দশপদী কবিতাবলী ( ১৮৬৬ ), ১১। হেক্টর বধ ( ১৮৭১ ), ১২। মায়াকানন ( ১৮৭৪ )।

### খ. বাংলা অসম্পূর্ণ রচনাবলী

১। বীরাঙ্গনা কাব্য ২য় ভাগ, ২। ব্রজাঙ্গনা কাব্য ২য় ভাগ, ৩। সিংহল বিজয় কাব্য, ৪। পাণ্ডব বিজয় কাব্য, ৫। সুভদ্রা-হরণ কাব্য, ৬। দ্রৌপদী স্বয়ম্বর কাব্য, ৭। মৎস্যগন্ধা ( কাব্য ) ৮। বিষ না ধনুর্গুণ ( নাটক ), ৯। নীতিমূলক কবিতাবলী, ১০। রিজিয়া ( নাট্যকাব্য ), ১১। বিবিধ কবিতাবলী।

### . ইংরাজী রচনাবলী

1. Captive Ladie (Poem) (1849), 2. Visions of the Past (Poem). 1849), 3. Rizia, Empress of Inde (Drama) (1849), 4. The Anglo-Saxon and the Hindu (1854), 5. Ratnavali (Drama), (1858), 6. Sermista (Drama : Translation) (185)), 7. Nil Durpan (Drama : Translation) (1861), 8. Tilottama (Poem : Incomplete), 9. Queen Seeta (Poem, Incomplete), 10. Upsori (Poem : Incomplete), 11. Miscellaneous Poems, 2. Letters.

## ৫. কবি মধুসূদন সম্পর্কে উল্লেখযোগ্য গ্রন্থ

১। যোগীন্দ্রনাথ বসু—মাইকেল মধুসূদন দত্তের জীবন চরিত
২। নগেন্দ্রনাথ সোম—মধুস্মৃতি
৩। শশাঙ্কমোহন সেন—মধুসূদন ( অন্তর্জীবন ও প্রতিভা )
৪। মোহিতলাল মজুমদার—কবি শ্রীমধুসূদন
৫। দীননাথ সান্যাল ( সম্পাদিত ) মেঘনাদবধ কাব্য
৬। প্রমথনাথ বিশী—মাইকেল মধুসূদন
৭। আশুতোষ ভট্টাচার্য—গীতিকবি শ্রীমধুসূদন
৮। আশুতোষ ভট্টাচার্য—মহাকবি শ্রীমধুসূদন
৯। আশুতোষ ভট্টাচার্য—নাট্যকার শ্রীমধুসূদন
১০। সুবোধচন্দ্র সেনগুপ্ত—মধুসূদন ঃ কবি ও নাট্যকার
১১। জগদীশ ভট্টাচার্য—সনেটের আলোকে মধুসূদন ও রবীন্দ্রনাথ
১২। শিবপ্রসাদ ভট্টাচার্য মধুসূদনের কাব্যালংকার ও কবিমানস
১৩। শীতাংশু মৈত্র—যুগন্ধর মধুসূদন
১৪। ক্ষেত্র গুপ্ত—মধুসূদনের কবি-আত্মা ও কাব্যশিল্প
১৫। ক্ষেত্র গুপ্ত—নাট্যকার মধুসূদন
১৬। জীবেন্দ্র সিংহরায়—মধুসূদনের কাব্যবৃত্ত
১৭। মণি বাগচি—মাইকেল